# কর্মক্ষেত্র

ISSN 0971-7765



বর্ষ ৪২ সংখ্যা ৩ কলকাতা বুধবার, ১১ অগস্ট ২০২১/১ **বাঙালির কর্মজীবনের প্রবেশপথ** ২৬ শ্রাবণ ১৪২৮ দাম ৪.০০ টাকা ৮ পাতা R. N. 37120/80

# আই ডি বি আই ব্যাঙ্কে ৯২০ এক্সিকিউটিভ

এক্সিকিউটিভ পদে ৯২০ জনকে নেবে আই ডি বি আই ব্যাঙ্ক। প্রাথমিক ভাবে নিয়োগ করা হবে ১ বছরের চুক্তিতে। ভালো কাজের ভিত্তিতে চুক্তির মেয়াদ আরও ২ বছর বাড়ানো হতে পারে। ৩ বছরের চুক্তি শেষে ব্যাঙ্কের চয়ন প্রক্রিয়া অনুসারে নিয়োগ করা হতে পারে অ্যাসিস্ট্যান্ট ম্যানেজার (গ্রেড এ) পদে। প্রার্থী বাছাই করা হবে অনলাইন পরীক্ষার মাধ্যমে। কলকাতায় পরীক্ষাকেন্দ্র আছে। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর: 4/2021-22.

**শূন্যপদের বিন্যাস:** মোট শূন্যপদ ৯২০টি (সাধারণ ৩৭৩, তফসিলি জাতি ১৩৮, তফসিলি উপজাতি ৬৯, ও বি সি ২৪৮, আর্থিক ভাবে অনগ্রসর ৯২)। এর মধ্যে দৃষ্টিসংক্রান্ত, অস্থিসংক্রান্ত, শ্রবণসংক্রান্ত এবং বৌদ্ধিক প্রতিবন্ধী বা একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রার্থীদের জন্য ৯টি করে শূন্যপদ সংরক্ষিত হবে।

**শিক্ষাগত যোগ্যতা:** অন্তত ৫৫ শতাংশ (তফসিলি এবং দৈহিক প্রতিবন্ধীদের ক্ষেত্রে ৫০ শতাংশ) নম্বর সহ যে-কোনও শাখায় গ্র্যাজুয়েট। কম্পিউটার ব্যবহারে দক্ষতা থাকতে হবে।

**বয়স:** ১-৭-২০২১ তারিখে ২০ থেকে ২৫ বছরের মধ্যে হতে হবে। তফসিলিরা ৫, ও বি সিরা ৩, দৈহিক প্রতিবন্ধীরা ১০ বছরের ছাড় পাবেন। প্রাক্তন সমরকর্মীরা নিয়মানুসারে বয়সের ছাড় পাবেন।

**বেতন:** প্রথম বছরে প্রতি মাসে ২৯,০০০ টাকা, দ্বিতীয় বছরে প্রতি মাসে ৩১,০০০ টাকা এবং তৃতীয় বছরে প্রতি মাসে ৩৪,০০০ টাকা।

প্রার্থী বাছাই করা হবে একটি অনলাইন পরীক্ষার মাধ্যমে। পরীক্ষায় প্রশ্ন হবে এই সব বিষয়ে: রিজনিং (৫০ নম্বর), ইংরেজি (৫০ নম্বর) এবং কোয়ান্টিটেটিভ অ্যাপ্টিটিউড (৫০ নম্বর)। সময় দেড় ঘণ্টা। ভুল উত্তরের

এরপর দুইয়ের পাতায়

# ভারত ইলেক্ট্রনিক্সে ৫১১ ট্রেনি ও প্রোজেক্ট ইঞ্জিনিয়ার

ট্রেনি ইঞ্জিনিয়ার ও প্রোজেক্ট ইঞ্জিনিয়ার পদে ৫১১ জনকে নেবে ভারত ইলেক্ট্রনিক্স লিমিটেড। এটি কেন্দ্রীয় সরকারের প্রতিরক্ষা মন্ত্রকের অধীনস্থ একটি সংস্থা। চুক্তিতে নিয়োগ করা হবে, সংস্থার বেঙ্গালুরু ইউনিটে।

**শূন্যপদের বিন্যাস: ট্রেনি ইঞ্জিনিয়ার-১:** মোট শূন্যপদ ৩০৮টি (সাধারণ ১২৪, তফসিলি জাতি ৪৭, তফসিলি উপজাতি ২৩, ও বি সি ৮৩, আর্থিক ভাবে অনগ্রসর ৩১)।

**প্রোজেক্ট ইঞ্জিনিয়ার-১:** মোট শূন্যপদ ২০৩টি (সাধারণ ৮৪, তফসিলি জাতি ৩০, তফসিলি উপজাতি ১৪, ও বি সি ৫৪, আর্থিক ভাবে অনগ্রসর ২১)।

এরপর দুয়ের পাতায়

## সরকারি গবেষণাগারে চাকরি

প্রোজেক্ট সায়েন্টিস্ট এবং প্রোজেক্ট অ্যাসোসিয়েট পদে ৪৭ জনকে নেবে সেন্টার ফর মেরিন লিভিং রিসোর্সেস অ্যান্ড ইকোলজি। এটি কেন্দ্রীয় সরকারের আর্থ সায়েন্সেস মন্ত্রকের অধীনস্থ একটি প্রতিষ্ঠান। নিয়োগ করা হবে চুক্তিতে।

**শূন্যপদের বিবরণ:** প্রোজেক্ট সায়েন্টিস্ট-২: ১৫টি, প্রোজেক্ট সায়েন্টিস্ট-১: ১৮টি, সিনিয়র প্রোজেক্ট অ্যাসোসিয়েট: ৩টি, প্রোজেক্ট অ্যাসোসিয়েট-২/সিনিয়র রিসার্চ ফেলো: ১১টি।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.cmlre.gov.in দরখাস্তের শেষ তারিখ ১৫ অগস্ট।

বিশদ তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# আর্মি নেভি এয়ারফোর্সে ৩৩৯ অফিসার

## কম্বাইন্ড ডিফেন্স সার্ভিসেস পরীক্ষা ১৪ নভেম্বর

আর্মি, নেভি ও এয়ারফোর্সে অফিসার র‍্যাঙ্কে চাকরির জন্য ট্রেনিং দিয়ে ৩৩৯ জন তরুণ-তরুণীকে নেওয়া হবে। গ্র্যাজুয়েটরা আবেদন করতে পারেন। মহিলারা কেবলমাত্র অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমি (নন-টেকনিক্যাল) কোর্সের জন্য আবেদন করতে পারবেন। প্রথমে ট্রেনিং। সফল হলে চাকরি। কলকাতায় পরীক্ষাকেন্দ্র আছে। এই নিয়োগের এক্সামিনেশন নোটিস নম্বর: 11/2021.CDS-II., তারিখ ৪-৮-২০২১।

প্রার্থী বাছাই করবে ইউনিয়ন পাবলিক সার্ভিস কমিশন, কম্বাইন্ড ডিফেন্স সার্ভিসেস এক্সামিনেশন (২), ২০২১-এর মাধ্যমে। পরীক্ষা হবে ১৪ নভেম্বর।

**শূন্যপদ:** দেরাদুনের ইন্ডিয়ান মিলিটারি অ্যাকাডেমিতে ১৫৩তম (ডি ই) কোর্সের জন্য ১০০টি। এর মধ্যে এন সি সি 'সি' সার্টিফিকেটধারীদের (আর্মি উইং) জন্য ১৩টি শূন্যপদ সংরক্ষিত থাকবে। এজিমালার ইন্ডিয়ান ন্যাভাল অ্যাকাডেমিতে এক্সিকিউটিভ (জেনারেল সার্ভিস)/হাইড্রো কোর্সের জন্য ২২টি। এর মধ্যে ৩টি শূন্যপদ এন সি সি 'সি' সার্টিফিকেটধারীদের (ন্যাভাল উইং) জন্য সংরক্ষিত থাকবে। হায়দরাবাদের এয়ারফোর্স অ্যাকাডেমিতে প্রি-ফ্লাইং ট্রেনিং কোর্সের জন্য ৩২টি। এর মধ্যে ৩টি শূন্যপদ এন সি সি 'সি' সার্টিফিকেটধারীদের (এয়ার উইং) জন্য সংরক্ষিত থাকবে। চেন্নাইয়ের অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমিতে ছেলেদের ১১৬তম এস এস সি কোর্সের (এন টি) জন্য ১৬৯টি। চেন্নাইয়ের

এরপর দুইয়ের পাতায়

# বি এস এফে ২৬৯ খেলোয়াড়

বিভিন্ন ক্রীড়াক্ষেত্র থেকে ২৬৯ জন খেলোয়াড় নেবে বর্ডার সিকিউরিটি ফোর্স। নিয়োগ হবে কনস্টেবল (জেনারেল ডিউটি) পদে। পুরুষ ও মহিলা উভয়ই আবেদন করতে পারবেন। এখন অস্থায়ী ভাবে নিয়োগ করা হবে। পরে স্থায়ী নিয়োগের সুযোগ আছে।

**ক্রীড়াক্ষেত্র অনুসারে শূন্যপদের বিন্যাস:** বক্সিং: পুরুষ ১০টি, মহিলা ১০টি। জুডো: পুরুষ ৮টি, মহিলা ৮টি। সাঁতার: পুরুষ ১২টি, মহিলা ৪টি। ক্রস কান্ট্রি: পুরুষ ২টি, মহিলা ২টি। কবাডি: পুরুষ ১০টি। ওয়াটার স্পোর্টস: পুরুষ ১০টি, মহিলা ৬টি। উশু: পুরুষ ১১টি। জিমন্যাস্টিক্স: পুরুষ ৮টি। হকি: পুরুষ ৮টি। ওয়েটলিফটিং: পুরুষ ৮টি, মহিলা ৯টি। ভলিবল: পুরুষ ১০টি। রেসলিং: পুরুষ ১২টি, মহিলা ১০টি। হ্যান্ডবল: পুরুষ ৮টি। বডিবিল্ডিং: পুরুষ ৬টি। আর্চারি: পুরুষ ৮টি, মহিলা ১২টি। তায়কোন্ডো: পুরুষ ১০টি। অ্যাথলেটিক্স: পুরুষ ২০টি, মহিলা ২৫টি। ইকুয়েস্ট্রিয়ান: পুরুষ ২টি। শ্যুটিং: পুরুষ ৩টি, মহিলা ৩টি। বাস্কেটবল: পুরুষ ৬টি। ফুটবল: পুরুষ ৮টি।

**শিক্ষাগত যোগ্যতা:** মাধ্যমিক বা সমতুল। খেলাধুলার যোগ্যতা: একক:

এরপর সাতের পাতায়

## কলকাতা পুরসভায় কমিউনিটি অর্গানাইজার

কমিউনিটি অর্গানাইজার পদে ৩২ জনকে নেবে কলকাতা পুরসভা। দীনদয়াল অন্ত্যোদয় যোজনা-ন্যাশনাল আর্বান লাইভলিহুডস মিশনের অধীনে প্রাথমিক ভাবে ১ বছরের চুক্তিতে নিয়োগ করা হবে। ভালো কাজের ভিত্তিতে চুক্তির মেয়াদ বাড়তেও পারে। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর KMC/NULM/01/2021-2022.

**ক্যাটেগরি অনুসারে শূন্যপদ:** সাধারণ ৭, সাধারণ-ই সি ৫, সাধারণ-প্রাক্তন সমরকর্মী ৩, সাধারণ-দৃষ্টিসংক্রান্ত প্রতিবন্ধী ১, তফসিলি জাতি ৫, তফসিলি জাতি-ই সি ২,

এরপর দুইয়ের পাতায়

# হিন্দুস্তান উর্বরক অ্যান্ড রসায়নে জুনিয়র ইঞ্জিনিয়ার অ্যাসিস্ট্যান্ট

জুনিয়র ইঞ্জিনিয়ার অ্যাসিস্ট্যান্ট-১ (নন-এক্সিকিউটিভ) পদে ৯০ জনকে নেবে হিন্দুস্তান উর্বরক অ্যান্ড রসায়ন লিমিটেড। এটি ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন, এন টি পি সি, কোল ইন্ডিয়া, ফার্টিলাইজার কর্পোরেশন অব ইন্ডিয়া এবং হিন্দুস্তান ফার্টিলাইজার কর্পোরেশনের যৌথ উদ্যোগে গঠিত একটি প্রতিষ্ঠান। প্রবেশন ১ বছরের। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর NE/1/2021.

**শূন্যপদের বিবরণ: ভ্যাকেন্সি নম্বর ১/২১: কেমিক্যাল:** ৩৯টি। শিক্ষাগত যোগ্যতা: কেমিক্যাল ইঞ্জিনিয়ারিংয়ে ডিপ্লোমা। **ভ্যাকেন্সি নম্বর ২/২১: মেকানিক্যাল:** ২১টি। শিক্ষাগত যোগ্যতা: মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিংয়ে ডিপ্লোমা। **ভ্যাকেন্সি নম্বর ৩/২১: ইলেক্ট্রিক্যাল:** ১৫টি। শিক্ষাগত যোগ্যতা: ইলেক্ট্রিক্যাল বা ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স ইঞ্জিনিয়ারিংয়ে ডিপ্লোমা। **ভ্যাকেন্সি নম্বর ৪/২১: ইনস্ট্রুমেন্টেশন:** ১৫টি। শিক্ষাগত যোগ্যতা: ইনস্ট্রুমেন্টেশন বা ইনস্ট্রুমেন্টেশন অ্যান্ড কন্ট্রোল বা ইলেক্ট্রনিক্স অ্যান্ড কমিউনিকেশন বা ইলেক্ট্রনিক্স অ্যান্ড ইনস্ট্রুমেন্টেশন ইঞ্জিনিয়ারিংয়ে ডিপ্লোমা।

সব ক্ষেত্রেই অন্তত ৫০ শতাংশ নম্বর পেয়ে থাকতে হবে।

**বয়স:** ৩১-৩-২০২১ তারিখে ২৫ বছরের মধ্যে হতে হবে। বেতন: বার্ষিক ৩ লাখ টাকা।

প্রার্থী বাছাই করা হবে কম্পিউটারভিত্তিক পরীক্ষা এবং ট্রেড টেস্টের মাধ্যমে। পশ্চিমবঙ্গে পরীক্ষাকেন্দ্র আছে। কম্পিউটারভিত্তিক পরীক্ষায় অবজেক্টিভ ধরনের প্রশ্ন হবে

এরপর তিনের পাতায়

# হাতে-কলমে প্রশিক্ষণ নিয়ে চাকরি করুন

**বেকার যুবক-যুবতীদের চাকরি ও ব্যবসা-সংক্রান্ত বিভিন্ন বিষয়ে প্রশিক্ষণ দেয় কোন্নগরের বন্ধন গ্রুপের সামাজিক উন্নয়ন শাখা। বন্ধন 'এমপ্লয়িং দ্য আন-এমপ্লয়েড' নামে তাঁদের এই কর্মসূচির মাধ্যমে লাভবান হয়েছেন বহু কর্মহীন মানুষ। বন্ধন আয়োজিত দক্ষতা বৃদ্ধির যাবতীয় কোর্স ন্যাশনাল স্কিল ডেভেলপমেন্ট কর্পোরেশন কর্তৃক অনুমোদিত।**

**নিজস্ব প্রতিনিধি:** শুধুমাত্র প্রথাগত পড়াশোনা চাকরি পাওয়ার জন্য যথেষ্ট নয়, তার জন্য চাই নির্দিষ্ট বিষয়ে দক্ষতা বা স্কিল। কোনও বিষয়ে দক্ষতা যেমন আত্মবিশ্বাস বাড়াবে, তেমনই চাকরি পেতেও সহায়ক হবে। পশ্চিমবঙ্গ, বিহার, অসম, ওড়িশা, মধ্যপ্রদেশ-সহ ভারতের বিভিন্ন রাজ্যের নানা শহরে বন্ধন উদ্যমী তরুণ-তরুণীদের দক্ষতা বৃদ্ধির প্রশিক্ষণ দিয়ে আসছে। অভিভাবকরা যাতে তাঁদের সন্তানদের ঠিক পথ বেছে নিতে সাহায্য করতে পারেন, সেজন্য তাঁদেরও এই কর্মসূচিতে শামিল করে বন্ধন।

১৮-৩৫ বছর বয়সি যুবক-যুবতীদের কাউন্সেলিংয়ের মাধ্যমে নির্দিষ্ট কাজে দক্ষ করে তুলতে ৪৫ থেকে ৯০ দিন মেয়াদের প্রশিক্ষণ শিবির আয়োজন করে এই সংস্থা। ট্রেনিং শেষে বিভিন্ন সংস্থায় প্লেসমেন্টের সুযোগ করে দেওয়া হয়। এখন পর্যন্ত প্রায় ৩৭,০০০ প্রার্থীকে 'এমপ্লয়িং দ্য আন-এমপ্লয়েড' কর্মসূচিতে প্রশিক্ষণ দিয়েছে বন্ধন, এর মধ্যে ২৭,০০০-এর বেশি শিক্ষার্থী বর্তমানে বিভিন্ন নামী সংস্থায় কাজ করছেন।

পরিসংখ্যান দেখে মনে হতে পারে, তা হলে কি ১০০ শতাংশ প্লেসমেন্ট হয় না?

এই প্রশ্নের উত্তর দিলেন কোন্নগরের বন্ধন গ্রুপের সামাজিক উন্নয়ন শাখার সিনিয়র অফিসার কাজলকুমার নন্দী, বললেন, 'চাকরির পরে সব সফল পরীক্ষার্থীকে প্লেসমেন্ট দেওয়া হয়। এর মধ্যে কিছু শিক্ষার্থী চাকরি পেয়েও নেন না, কিছু শিক্ষার্থীর, বিশেষ করে মেয়েদের অভিভাবকেরা কর্মক্ষেত্রে যেতে দেন না। ব্যক্তিগত কারণে চাকরি না করলে আমাদের কিছু

এরপর দুইয়ের পাতায়

# হাতে-কলমে প্রশিক্ষণ নিয়ে চাকরি করুন

*প্রথম পাতার পর*

উপায় থাকে না। কিন্তু আমাদের প্রয়াস সকলের জন্য কর্মসংস্থান।'

## কোথায় প্রশিক্ষণ

পশ্চিমবঙ্গে কলকাতা, বর্ধমান, বারাসাত, মেদিনীপুর, শিলিগুড়ি, জলপাইগুড়ি, মালদা, বহরমপুর, হলদিয়া, ধূপগুড়ি, ময়নাগুড়ি, তমলুক, দার্জিলিং প্রভৃতি জায়গায় বন্ধন স্কিল ডেভেলপমেন্টের একাধিক সেন্টার আছে। এই সেন্টারগুলিতে মাইক্রো ফিনান্স, কম্পিউটার অ্যাকাউন্টিং, এ সি/ফ্রিজ রিপেয়ারিং, হার্ডওয়্যার নেটওয়ার্কিং, ওয়্যারহাউস এক্সিকিউটিভ, সেলস, বিপিও-র কোর্স করানো হয়।

কোর্সগুলিতে সংশ্লিষ্ট বিষয়ে দক্ষতা বৃদ্ধির প্রশিক্ষণ দেওয়ার সঙ্গেই শিক্ষার্থীদের ইন্টারভিউয়ের জন্যও প্রস্তুত করে তোলা হয়। জোর দেওয়া হয় ইংরেজি ও হিন্দি ভাষা শিক্ষার উপর।

করোনা পরিস্থিতির জন্য এখন অনলাইনে ক্লাস করানো হচ্ছে। প্র্যাক্টিক্যালের ক্ষেত্রে ভিডিও করে শিক্ষার্থীদের পাঠিয়ে দেওয়া হয়। তাঁদের কাজও ভিডিওর মাধ্যমে দেখা হয়। যে-কোর্সগুলি একেবারেই প্র্যাক্টিক্যাল নির্ভর, বিশেষ করে এ সি/ফ্রিজ রিপেয়ারিং, হার্ডওয়্যার নেটওয়ার্কিং— সেগুলির ক্ষেত্রে শিক্ষার্থীদের কিছুটা কাজ অনলাইনে শিখিয়ে, হাতে-কলমে কাজ করার জন্য বিভিন্ন কোম্পানিতে শিক্ষানবিশ হিসেবে পাঠানো হয়। সেখানে শিক্ষার্থী যেমন কাজ শেখেন, তেমনই স্টাইপেন্ডও পান।

## কারা পড়বেন

বিভিন্ন কোর্সের জন্য শিক্ষাগত যোগ্যতাও বিভিন্ন। মাধ্যমিক থেকে স্নাতকরা এই কোর্সগুলি করতে পারেন। বয়স হতে হবে ১৮ থেকে ৩৫ বছরের মধ্যে। ফি কোর্স অনুযায়ী ৫০০ টাকা থেকে ২,০০০ টাকার মধ্যে।

## সফল ব্যবসায়ী হওয়ার জন্যও আছে প্রশিক্ষণ

চাকরির প্রশিক্ষণের পাশাপাশি উৎসাহ দেওয়া হচ্ছে ব্যবসা করার জন্য। উদ্যোগী ব্যবসায়ীদের জন্যও প্রশিক্ষণের ব্যবস্থা রেখেছে বন্ধন। তাঁদের শেখানো হয় কী ভাবে ব্যবসাকে লাভজনক করে তুলতে হয়, তারই হালহদিশ। এর জন্য বন্ধন বারাসাতে তাদের প্রশিক্ষণকেন্দ্র চালু করেছে। ফি ৫০০ টাকা। এছাড়া শুধুমাত্র মহিলাদের জন্য কুলপি থানার অধীনে বন্ধন ও সুন্দরবন পুলিশের যৌথ উদ্যোগে চলেছে টেলারিং প্রশিক্ষণ।

## যোগাযোগ

(১) **চন্দননগর-বন্ধন স্কিল ডেভেলপমেন্ট সেন্টার (বি এস ডি সি):** খালিসানি, গেড়েরধার, চন্দননগর ১নম্বর প্ল্যাটফর্মের কাছে, হুগলি, ফোন: ৯১২৩০-৮৮৯১১ (২) **বেহালা বি এস ডি সি:** ৩৯/এ, সিদ্ধিনাথ চ্যাটার্জি লেন, ম্যান্টন, বেহালা, কলকাতা-৭০০ ০৩৪ ফোন: ৯৮৩১৯-৪৯১১১ (৩) **গড়িয়া বি এস ডি সি:** পি-৪, ভ্যালি পার্ক (মহুয়া সিনেমার বিপরীতে), গাড়ি-শ্রীরামপুর রোড, নজরুল মেট্রো, থানা-পাটুলি, দক্ষিণ ২৪ পরগনা, ফোন: ৮৬১৭৬-৩১১১০ (৪) **শিলিগুড়ি বি এস ডি সি:** দত্ত ভবন, লোকনাথ বল সরণি, প্রধান নগর, শিলিগুড়ি-৭৩৪ ০০৩, ফোন: ৯৯০৩০-০০৩৫৪ (৫) **চাকদহ বি এস ডি সি:** ৩৬৯, কে বি এম, চাকদহ, নদিয়া-৭৪১ ২২২ (চাকদহ স্টেশনের কাছে), ফোন: ৬২৮৯৬-২৫৩৪২ (৬) **বর্ধমান বি এস ডি সি:** দিশারী কমপ্লেক্স, প্রথম তল, জে বি হাজরা রোড, রসিকপুর মোড়, পূর্ব বর্ধমান-৭১৩ ১০১ ফোন: ৯৮৩২১-১৪২৩২ (৭) **জলপাইগুড়ি বি এস ডি সি:** নিউ টোটো পাড়া, কোতওয়ালি, জলপাইগুড়ি-৭৩৫ ১০১, ফোন: ৭০৩১০-০৯০২৯ (৮) **ধূপগুড়ি বি এস ডি সি:** ১৪৫/১৪৫, নেতাজি পাড়া, ওয়ার্ড-৩, ধূপগুড়ি, জলপাইগুড়ি-৭৩৫ ২১০, ফোন: ৯৮৩০২-৩২৯৫৭ (৯) **ময়নাগুড়ি বি এস ডি সি:** শহিদ ঘর (পশ্চিম), ময়নাগুড়ি, জলপাইগুড়ি-৭৩৫ ২২৪, ফোন: ৮৩৪৮৩-০৪৫২৩ (১০) **বারাসাত বি এস ডি সি:** ৫৮/৪,এ, যশোর রোড (দক্ষিণ), প্রসাদপুর, ১১নম্বর রেলগেট, বারাসাত, উত্তর ২৪ পরগনা, কলকাতা-১২৪, ফোন: ৯৮৩০৯-২১৮৬৬ (১১) **উত্তরপাড়া বি এস ডি সি:** ২৫, নিউ জি টি রোড, উত্তরপাড়া, হুগলি-৭১২ ২৫৮, ফোন: ৯৯০৩১-০৫৪২৯ (১২) **মালদা বি এস ডি সি:** ৭৬বি, এস এম পল্লি, এম কে রোড (এইচডিএফসি ব্যাঙ্কের বিপরীতে), মালদা-৭৩২ ১০১, ফোন: ৭৯৭৯৮-৬৮৫৪৪ (১৩) **বহরমপুর বি এস ডি সি:** ২, বঞ্জিতিয়া, কাশিমবাজার, বহরমপুর, মুর্শিদাবাদ-৭৪২ ১০২, ফোন: ৯১২৩৬-৭৭৯১৭ (১৪) **পাটুলি বি এস ডি সি:** ১/১০, বৈষ্ণবঘাটা, পাটুলি টাউনশিপ, ব্লক-সি, কলকাতা-৭০০ ০৯৪, ফোন: ৮৬১৭৬-৩১১১০ (১৫) **তমলুক বি এস ডি সি:** শালগাছিয়া, তমলুক, পূর্ব মেদিনীপুর-৭২১ ৬৩৬, ফোন: ৯৮৭৪৭-৭৪৭০৫ (১৬) **কাঁথি বি এস ডি সি:** কুমারপুর, কাঁথি, পূর্ব মেদিনীপুর-৭২১ ৪০১, ফোন: ৭৪৭৮৮-৩৯৫৩৫ (১৭) **খড়্গপুর বি এস ডি সি:** মালঞ্চ রোড, নিমপুরা, খড়্গপুর, পশ্চিম মেদিনীপুর-৭২১ ৩০৪, ফোন: ৮২৪০০-৫৮৯৬২ (১৮) **হলদিয়া বি এস ডি সি:** স্বস্তিক অ্যাপার্টমেন্ট, তৃতীয় তল, রুম নম্বর-৭, বাসুদেব, খঞ্জনচক, দুর্গাচক, হলদিয়া, পূর্ব মেদিনীপুর-৭২১ ৬০২, ফোন: ৯৭৩২৬-৭৫৭৪৪ (১৯) **দিশারি প্রোজেক্ট:** কুলপি পুলিশ স্টেশন, এনএইচ-১১৭, চিত্তরঞ্জন নার্সিং হোমের কাছে, কুলপি-৭৪৩ ৩৫১, ফোন: ৯৮৩৬০-০০৩৯৭।

# আই ডি বি আই ব্যাঙ্কে ৯২০ এক্সিকিউটিভ

*প্রথম পাতার পর*

জন্য নেগেটিভ মার্কিং হবে।

পশ্চিমবঙ্গের পরীক্ষাকেন্দ্র বৃহত্তর কলকাতা। পরীক্ষা ৫ সেপ্টেম্বর।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.idbibank.in. প্রথমে রেজিস্ট্রেশন করতে হবে। রেজিস্ট্রেশন করার পর রেজিস্ট্রেশন নম্বর ও পাসওয়ার্ড পাওয়া যাবে। এগুলি লিখে রাখবেন। প্রার্থীর চালু ই-মেল আই ডি থাকতে হবে। ১৮ অগস্ট পর্যন্ত অনলাইন দরখাস্ত করা যাবে।

দরখাস্তের সময় স্ক্যান করে আপলোড করতে হবে এই সব নথি: ✓প্রার্থীর জে পি জি বা জেপেগ ফর্ম্যাটে স্ক্যান করা রঙিন পাসপোর্ট মাপের ফটো (হালকা রং বা সাদা ব্যাকগ্রাউন্ডে তোলা, ২০০×২৩০ পিক্সেল ডাইমেনশনে, ২০ থেকে ৫০ কেবি সাইজের মধ্যে), ✓ কালো কালিতে করা সই (১৪০×৬০ পিক্সেল ডাইমেনশনে, ১০ থেকে ২০ কেবি সাইজের মধ্যে), ✓ বাঁহাতের বুড়ো আঙুলের ছাপ (২৪০×২৪০ পিক্সেল ডাইমেনশনে, ২০ থেকে ৫০ কেবি সাইজের মধ্যে), ✓ নির্দিষ্ট বয়ানে কালো কালিতে প্রার্থীর নিজের হাতে লেখা ডিক্লারেশন (৮০০×৪০০ পিক্সেল ডাইমেনশনে, ৫০ থেকে ১০০ কেবি সাইজের মধ্যে)। ডিক্লারেশনের বয়ান পাবেন উপরোক্ত ওয়েবসাইটে।

ফি বাবদ অনলাইনে দিতে হবে ১,০০০ টাকা (তফসিলি ও দৈহিক প্রতিবন্ধীদের ক্ষেত্রে ২০০ টাকা)। অনলাইনে ডেবিট কার্ড (মাস্টারকার্ড/ভিসা/রুপে/মায়েস্ত্রো), ক্রেডিট কার্ড, ইন্টারনেট ব্যাঙ্কিং, ক্যাশ কার্ড, মোবাইল ওয়ালেট বা আই এম পি এস-এর মাধ্যমে ফি জমা দিতে হবে। ফি জমা দেওয়ার পর ই-রিসিপ্ট এবং অনলাইন দরখাস্তের এক কপি সিস্টেম জেনারেটেড প্রিন্ট আউট নিয়ে নেবেন। এগুলি কোথাও পাঠাতে হবে না। পরে দরকার হবে।

খুঁটিনাটি তথ্য পাবেন উপরোক্ত ওয়েবসাইটে।

# কলকাতা পুরসভায় কমিউনিটি অর্গানাইজার

*প্রথম পাতার পর*

তফসিলি জাতি-প্রাক্তন সমরকর্মী ১, তফসিলি উপজাতি ২, ও বি সি-এ ২, ও বি সি-এ-ই সি ১, ও বি সি-বি ২, ও বি সি-বি-ই সি ১। **শিক্ষাগত যোগ্যতা:** উচ্চমাধ্যমিক, সঙ্গে সমাজকল্যাণ-সংক্রান্ত কাজে অন্তত ৩ বছরের অভিজ্ঞতা থাকতে হবে। কম্পিউটারে মাইক্রোসফট অফিসের ব্যবহার জানতে হবে। **বয়স:** ১-৪-২০২১ তারিখে ১৮ থেকে ৪০ বছরের মধ্যে হতে হবে। বেতন: প্রতি মাসে ১০,০০০ টাকা।

প্রার্থী বাছাই করা হবে ইন্টারভিউয়ের মাধ্যমে।

দরখাস্ত করতে হবে নির্দিষ্ট বয়ানে। দরখাস্তের বয়ান ডাউনলোড করে নেবেন এই ওয়েবসাইট থেকে: https://www.kmcgov.in. দরখাস্তের নির্দিষ্ট স্থানে প্রার্থীর এক কপি পাসপোর্ট মাপের ফটো সেঁটে দেবেন এবং ফটোর উপর সই করবেন।

প্রয়োজনীয় নথিপত্রের প্রত্যয়িত নকল-সহ পূরণ করা দরখাস্ত নিম্নোক্ত ঠিকানায় রাখা ড্রপবক্সে জমা দিতে হবে ১৭ অগস্টের মধ্যে। ঠিকানা: Department of Social Welfare & Urban Poverty Alleviation, 1, Hogg Street,Top Floor, Kolkata-700087.

খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# ভারত ইলেক্ট্রনিক্সে ৫১১ ট্রেনি ও প্রোজেক্ট ইঞ্জিনিয়ার

*প্রথম পাতার পর*

**শিক্ষাগত যোগ্যতা:** ইলেক্ট্রনিক্স, ইলেক্ট্রনিক্স অ্যান্ড কমিউনিকেশন, ইলেক্ট্রনিক্স অ্যান্ড টেলিকমিউনিকেশন, টেলিকমিউনিকেশন, কমিউনিকেশন, ইলেক্ট্রিক্যাল, মেকানিক্যাল, ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স— এর মধ্যে যে-কোনও একটি বিষয়ে অন্তত ৬০ শতাংশ নম্বর-সহ বি ই বা বি টেক। তফসিলি এবং দৈহিক প্রতিবন্ধীদের ক্ষেত্রে পাশ নম্বর থাকলেই আবেদন করা যাবে। এর পাশাপাশি, প্রোজেক্ট ইঞ্জিনিয়ার-১ পদের ক্ষেত্রে সংশ্লিষ্ট কাজে ২ বছরের অভিজ্ঞতা থাকতে হবে।

প্রাথমিক ভাবে ট্রেনি পদের ক্ষেত্রে ১ বছর ও প্রোজেক্ট ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে ২ বছরের জন্য নিয়োগ করা হবে। উভয় ক্ষেত্রেই চুক্তির মেয়াদ আরও ২ বছর বাড়ানো হতে পারে।

**বয়স:** ১-৮-২০২১ তারিখে ট্রেনি ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে ২৫ বছর এবং প্রোজেক্ট ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে ২৮ বছরের মধ্যে হতে হবে। তফসিলিরা ৫, ও বি সিরা ৩ এবং দৈহিক প্রতিবন্ধীরা ১০ বছরের বয়সের ছাড় পাবেন।

**বেতন:** প্রোজেক্ট ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে প্রথম বছরে প্রতি মাসে ৩৫,০০০ টাকা, এবং দ্বিতীয় বছরে প্রতি মাসে ৪০,০০০ টাকা, ট্রেনি ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে প্রতি মাসে ২৫,০০০ টাকা।

প্রাথমিক ভাবে শিক্ষাগত যোগ্যতা ও অভিজ্ঞতার ভিত্তিতে বাছাই করা প্রার্থীদের নিয়োগ করা হবে ইন্টারভিউয়ের মাধ্যমে।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: http://bel-india.in. দরখাস্তের শেষ তারিখ ১৫ অগস্ট। দরখাস্তের সময় আপলোড করতে হবে এই সব নথি— ✓বয়স এবং শিক্ষাগত যোগ্যতার যাবতীয় প্রমাণপত্র, ✓প্রযোজ্য ক্ষেত্রে কাস্ট এবং ও বি সি সার্টিফিকেট, ✓দৈহিক প্রতিবন্ধকতার সার্টিফিকেট, ✓আর্থিক ভাবে অনগ্রসর প্রার্থীদের ক্ষেত্রে যথাযথ সার্টিফিকেট, ✓কাজের অভিজ্ঞতার সার্টিফিকেট এবং ✓নো-অবজেকশন সার্টিফিকেট।

ফি বাবদ অনলাইনে স্টেট ব্যাঙ্ক কালেক্টের মাধ্যমে দিতে হবে প্রোজেক্ট ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে ৫০০ টাকা এবং ট্রেনি ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে ২০০ টাকা। তফসিলি এবং দৈহিক প্রতিবন্ধীদের কোনও ফি লাগবে না। অফলাইনেও ফি দেওয়া যাবে। সেক্ষেত্রে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার চালান ডাউনলোড করে নেবেন উপরোক্ত ওয়েবসাইট থেকে। অনলাইনে ফি দিলে ফি দিয়ে পাওয়া ই-রিসিপ্টের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন।

অনলাইনে দরখাস্ত যথাযথ ভাবে সাবমিটের পর পূরণ করা দরখাস্তের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন। এটি কোথাও পাঠাতে হবে না। নিজের কাছে রাখবেন। পরে কাজে লাগবে।

খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট। প্রয়োজনে যোগাযোগ করতে পারেন এই নম্বরে: ০৮০-২২১৯-৫৬০৬।

# আর্মি নেভি এয়ারফোর্সে ৩৩৯

*প্রথম পাতার পর*

অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমিতে মহিলাদের ৩০তম এস এস সি (নন-টেকনিক্যাল) কোর্সের জন্য ১৬টি।

ইন্ডিয়ান মিলিটারি অ্যাকাডেমি, ইন্ডিয়ান ন্যাভাল অ্যাকাডেমি ও এয়ারফোর্স অ্যাকাডেমির ক্ষেত্রে কোর্স শুরু হবে ২০২২-এর জুলাইয়ে। অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমির ক্ষেত্রে কোর্স শুরু হবে ২০২২-এর অক্টোবর মাসে।

পরীক্ষায় সফল হলে প্রাথমিক ট্রেনিং হবে এই সব প্রতিষ্ঠানে: (১) ইন্ডিয়ান মিলিটারি অ্যাকাডেমি, দেরাদুন, (২) ইন্ডিয়ান ন্যাভাল অ্যাকাডেমি, এঝিমালা, (৩) এয়ারফোর্স অ্যাকাডেমি, হায়দরাবাদ, (৪) অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমি, চেন্নাই।

**এয়ারফোর্স অ্যাকাডেমিতে ভর্তির জন্য** শিক্ষাগত যোগ্যতা: গ্র্যাজুয়েট ডিগ্রি। ফিজিক্স ও অঙ্ক নিয়ে উচ্চমাধ্যমিক পাশ করে থাকা চাই। ইঞ্জিনিয়ারিংয়ের গ্র্যাজুয়েটরাও আবেদনের যোগ্য। শুধুমাত্র তরুণরা আবেদন করবেন। ২৫ বছরের কমবয়সি প্রার্থীদের অবশ্যই অবিবাহিত হতে হবে। **বয়স:** ১-৭-২০২২ তারিখে ২০ থেকে ২৪ বছরের মধ্যে হতে হবে। অর্থাৎ জন্মতারিখ থাকতে হবে ২-৭-১৯৯৮ থেকে ১-৭-২০০২-এর মধ্যে। কমার্শিয়াল পাইলট লাইসেন্সধারীদের ক্ষেত্রে ২৬ বছরের মধ্যে হতে হবে। অর্থাৎ জন্মতারিখ থাকতে হবে ২-৭-১৯৯৬ থেকে ১-৭-২০০২-এর মধ্যে।

**ইন্ডিয়ান মিলিটারি অ্যাকাডেমি ও অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমিতে ভর্তির জন্য** শিক্ষাগত যোগ্যতা: যে-কোনও শাখায় গ্র্যাজুয়েট। ইন্ডিয়ান মিলিটারি অ্যাকাডেমি এবং অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমিতে শর্ট সার্ভিস কমিশন কোর্সটির জন্য অবিবাহিত তরুণরা আবেদন করতে পারবেন। শর্ট সার্ভিস কমিশন উইমেন (নন-টেকনিক্যাল) কোর্সটির জন্য অবিবাহিত মেয়েরা, বিধবা ও বিবাহবিচ্ছিন্নারা সন্তানহীনা হলে এবং আবার বিবাহ না করে থাকলে আবেদন করতে পারবেন। **বয়স:** ইন্ডিয়ান মিলিটারি অ্যাকাডেমির ক্ষেত্রে জন্মতারিখ থাকতে হবে ২-৭-১৯৯৮ থেকে ১-৭-২০০৩-এর মধ্যে। অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমির ক্ষেত্রে জন্মতারিখ থাকতে হবে ২-৭-১৯৯৭ থেকে ১-৭-২০০৩-এর মধ্যে।

**ইন্ডিয়ান ন্যাভাল অ্যাকাডেমিতে ভর্তির জন্য** শিক্ষাগত যোগ্যতা: ইঞ্জিনিয়ারিংয়ের যে-কোনও শাখায় গ্র্যাজুয়েট। শুধুমাত্র অবিবাহিত তরুণরা আবেদন করতে পারবেন। **বয়স:** জন্মতারিখ থাকতে হবে ২-৭-১৯৯৮ থেকে ১-৭-২০০৩-এর মধ্যে।

**দৈহিক মাপজোক:** ছেলেদের ক্ষেত্রে: আর্মির জন্য উচ্চতা অন্তত ১৫৭.৫ সেমি, নেভির ক্ষেত্রে ১৫৭ সেমি ও এয়ারফোর্সের ক্ষেত্রে ১৬২.৫ সেমি। মহিলাদের ক্ষেত্রে: অন্তত ১৫২ সেমি। উভয় ক্ষেত্রেই গোর্খা ও পার্বত্য এলাকার প্রার্থীরা উচ্চতায় ৫ সেমি ছাড় পাবেন। উচ্চতা ও বয়সের অনুপাতে ওজন থাকতে হবে। এছাড়া সুগঠিত ও অন্তত ৫ সেমি ফোলানোর ক্ষমতা-সহ বুকের ছাতি থাকতে হবে (মহিলাদের ক্ষেত্রে প্রযোজ্য নয়)। এয়ারফোর্সের ক্ষেত্রে পায়ের মাপ দরকার লম্বায় ৯৯-১২০ সেমি, থাই লম্বায় সর্বোচ্চ ৬৪ সেমি ও বসে থাকা অবস্থায় উচ্চতা ৮১.৫-৯৬ সেমি। আর্মি ও নেভির ক্ষেত্রে কোনও কড়াকড়ি নেই।

**দৃষ্টিশক্তি:** আর্মির ক্ষেত্রে ন্যূনতম দূরের ক্ষেত্রে চশমা ছাড়া ৬/৬, চশমা থাকলে ভালো চোখে ৬/৬, খারাপ চোখে ৬/১৮। মায়োপিয়া মাইনাস ৩.৫ ডি-র বেশি হলে চলবে না। রং চেনার ক্ষমতা সি পি-টু মানের হতে হবে। এয়ারফোর্সের ক্ষেত্রে ন্যূনতম দূরের ক্ষেত্রে এক চোখে ৬/৬, অন্য চোখে ৬/৯। শুধুমাত্র হাইপারমেট্রোপিয়ার ক্ষেত্রে ৬/৬ পর্যন্ত সংশোধনযোগ্য। চশমা থাকলে আবেদন করা যাবে না। রং চেনার ক্ষমতা সি পি-ওয়ান মানের হতে হবে। নেভির ক্ষেত্রে চশমা ছাড়া দৃষ্টিশক্তি হতে হবে উভয় চোখে ৬/১২, চশমা-সহ ৬/৬ পর্যন্ত সংশোধনযোগ্য। মায়োপিয়া মাইনাস ১.৫-এর বেশি হলে চলবে না। মেয়েদের ক্ষেত্রে দৃষ্টিশক্তি: ন্যূনতম দূরের ক্ষেত্রে চশমা ছাড়া ৬/৬, চশমা থাকলে ভালো চোখে ৬/৬, খারাপ চোখে ৬/১৮। মায়োপিয়া মাইনাস ৫.৫ ডি-র বেশি হলে চলবে না। সব ক্ষেত্রেই লাল ও সবুজ রং চেনার স্বাভাবিক ক্ষমতা, স্বাভাবিক শ্রবণশক্তি ও নিখুঁত শারীরিক ও মানসিক স্বাস্থ্য থাকা দরকার। কোনওরকম দৈহিক ত্রুটি এই কাজের প্রতিকূল।

*এরপর তিনের পাতায়*

# আর্মি নেভি এয়ারফোর্সে ৩৩৯

*দুইয়ের পাতার পর*

**পরীক্ষাকেন্দ্র, পরীক্ষার সিলেবাস:** প্রার্থী বাছাইয়ের জন্য লিখিত পরীক্ষা নেবে ইউ পি এস সি। পশ্চিমবঙ্গের পরীক্ষাকেন্দ্র কলকাতা ও শিলিগুড়ি।

ইন্ডিয়ান মিলিটারি অ্যাকাডেমি, ইন্ডিয়ান ন্যাভাল অ্যাকাডেমি ও এয়ারফোর্স অ্যাকাডেমির ক্ষেত্রে লিখিত পরীক্ষা হবে এই তিন বিষয়ে: ইংলিশ, জেনারেল নলেজ, এলিমেন্টারি ম্যাথমেটিক্স। অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমিতে ভর্তির পরীক্ষা হবে শুধু ইংলিশ ও জেনারেল নলেজ বিষয়ে। সব ক্ষেত্রেই প্রতি পেপারে ১০০ নম্বর। সময় ২ ঘণ্টা করে। প্রশ্ন হবে অবজেক্টিভ টাইপের। ভুল উত্তরের ক্ষেত্রে নেগেটিভ মার্কিং থাকবে। এলিমেন্টারি ম্যাথমেটিক্সে থাকবে পাটিগণিত, বীজগণিত, জ্যামিতি, পরিমিতি, ট্রিগোনোমেট্রি ও রাশিবিজ্ঞানের ওপর মাধ্যমিক মানের প্রশ্ন। লিখিত পরীক্ষায় সফল হলে ৩০০ (অফিসার্স ট্রেনিং অ্যাকাডেমির ক্ষেত্রে ২০০) নম্বরের ইন্টেলিজেন্স অ্যান্ড পার্সোন্যালিটি টেস্ট। এটি দু'পর্যায়ে নেওয়া হবে। প্রথম পর্যায়ে থাকবে অফিসার ইন্টেলিজেন্স রেটিং টেস্ট ও পিকচার পারসেপশন ডেসক্রিপশন টেস্ট। দ্বিতীয় পর্যায়ে থাকবে ইন্টারভিউ, গ্রুপ টেস্টিং অফিসার টাস্ক, সাইকোলজি টেস্ট ও কনফারেন্স। গোটা প্রক্রিয়া মোট ৪ দিন ধরে চলবে।

ট্রেনিং চলাকালীন স্টাইপেন্ড বাবদ পাওয়া যাবে মাসিক ৫৬,১০০ টাকা। সফল ট্রেনিং শেষে নিয়োগ হবে লেফটেন্যান্ট র‍্যাঙ্কে। তখন বেতনক্রম: ৫৬,১০০-১,৭৭,৫০০ টাকা। মিলিটারি সার্ভিস পে ১৫,৫০০ টাকা। সঙ্গে অন্যান্য সুযোগ-সুবিধা। চিফ অব দ্য আর্মি স্টাফ র‍্যাঙ্ক পর্যন্ত পদোন্নতির সুযোগ রয়েছে।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.upsconline.nic.in প্রার্থীর চালু ই-মেল আই ডি থাকতে হবে। অনলাইন আবেদন করা যাবে ২৪ অগস্ট পর্যন্ত। মনে রাখবেন, অনলাইন দরখাস্ত পূরণের সময় প্রার্থীর স্ক্যান করা ফটো ও সই (জে পি জি ফর্ম্যাটে ২০ থেকে ৩০০ কেবি সাইজের মধ্যে) আপলোড করতে হবে।

ফি বাবদ দিতে হবে ২০০ টাকা। অনলাইন ও অফলাইন, উভয় পদ্ধতিতেই ফি জমা দেওয়া যাবে। অনলাইনে ভিসা বা মাস্টার বা রুপে ক্রেডিট বা ডেবিট কার্ডে অথবা স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার নেট ব্যাঙ্কিংয়ের মাধ্যমে ফি জমা দেওয়া যাবে। অফলাইনের ক্ষেত্রে পে-ইন স্লিপের মাধ্যমে নগদেও ফি জমা দেওয়া যাবে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার যে-কোনও শাখায়। তবে সেক্ষেত্রে ২৩ অগস্টের মধ্যে পে-ইন স্লিপের প্রিন্ট আউট নিতে হবে। মহিলা ও তফসিলি প্রার্থীদের ফি দিতে লাগবে না।

দরখাস্ত প্রত্যাহার করা যাবে ৩১ অগস্ট থেকে ৬ সেপ্টেম্বর পর্যন্ত।

বিশদ তথ্যের জন্য দেখতে পারেন এই ওয়েবসাইট: www.upsc.gov.in

# অনলাইন মার্কেটিংয়ে অন্ত্রেপ্রেনরশিপ ডেভেলপমেন্ট প্রোগ্রাম

**নিজস্ব প্রতিনিধি:** অনলাইন মার্কেটিং, কনটেন্ট রাইটিং অ্যান্ড বিজনেস কমিউনিকেশন, প্রোজেক্ট ম্যানেজমেন্ট এবং প্রোডাক্ট ডেভেলপমেন্ট বিষয়ে অন্ত্রেপ্রেনরশিপ ডেভেলপমেন্ট প্রোগ্রাম কোর্সে ভর্তি নিচ্ছে জিরো ওয়েস্ট ইন্ডিয়া ইকোলজিক্যাল সলিউশন ট্রাস্ট। এটি রাজ্য সরকার কর্তৃক স্বীকৃত একটি সংস্থা। কোর্সের মেয়াদ ছয় মাস। যে-কোনও ধরনের শিক্ষাগত যোগ্যতা থাকলেই কোর্সের জন্য আবেদন করা যাবে। তবে প্রার্থীকে কম্পিউটারের ব্যবহার জানতে হবে।

অনলাইন-অফলাইন উভয়ভাবেই প্রশিক্ষণ দেওয়া হবে।

প্রতিষ্ঠানের তরফে জানানো হয়েছে, প্রশিক্ষণ শেষে ব্যবসা করতে ইচ্ছুক বা প্রশিক্ষক হতে ইচ্ছুক প্রার্থীদের সবরকম সাহায্য প্রদান করা হবে।

রেজিস্ট্রেশন ফি বাবদ দিতে হবে ১০০ টাকা এবং এক্সামিনেশন ফি বাবদ দিতে হবে ২০০ টাকা। টিউশন ফি অতিরিক্ত। ভর্তি চলছে। শীঘ্র আবেদন করুন।

বিশদ তথ্যের জন্য আগ্রহীরা যোগাযোগ করুন এই নম্বরে: ৯৮৭৫৪৫৮৪০১। ওয়েবসাইট: www.amuktika.com, https://zerowasteindia.info

# হিন্দুস্তান উর্বরক অ্যান্ড রসায়নে জুনিয়র ইঞ্জিনিয়ার অ্যাসিস্ট্যান্ট

*প্রথম পাতার পর*

এই সব বিষয়ে: সংশ্লিষ্ট বিষয়, জেনারেল ইংলিশ, কোয়ান্টিটেটিভ অ্যাপ্টিটিউড, লজিক্যাল রিজনিং এবং জেনারেল অ্যাওয়্যারনেস/নলেজ। সময়সীমা ২ ঘণ্টা। নেগেটিভ মার্কিং আছে।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.hurl.net.in. দরখাস্তের শেষ তারিখ ১৬ অগস্ট।

ফি বাবদ অনলাইনে দিতে হবে ৩০০ টাকা। ফি জমা দেওয়া যাবে ডেবিট বা ক্রেডিট কার্ড বা নেট ব্যাঙ্কিংয়ের মাধ্যমে। ফি জমা দিয়ে পাওয়া ই-রিসিপ্টের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন।

খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট। প্রয়োজনে যোগাযোগ করতে পারেন এই নম্বরে: ০২২-৬২৩৩-৭৯০৪।

# কারেন্ট অ্যাফেয়ার্স

৯ জুলাই-১৫ জুলাই

**৯ জুলাই** বাংলাদেশের নারায়ণগঞ্জের রূপগঞ্জে একটি ফলের রস ও স্ন্যাক্সের কারখানায় আগুন লেগে অন্তত ৫২ জন প্রাণ হারালেন। অভিযোগ উঠেছে পাঁচতলা কারখানাটিতে যেমন আগুন নেভানোর বন্দোবস্ত ছিল না, তেমনই অল্প পারিশ্রমিকে অপ্রাপ্তবয়স্কদের দিয়েও সেখানে কাজ করানো হতো।

## স্বাধীন দেশে রাষ্ট্রদ্রোহ আইনের প্রয়োজনীয়তা নিয়ে প্রশ্ন সুপ্রিম কোর্টের



**১৫ জুলাই:** স্বাধীনতার ৭৪ বছর পরেও ব্রিটিশ জমানার আইনের আদৌ প্রয়োজন আছে কি না সেই প্রশ্ন তুললেন সুপ্রিম কোর্টের প্রধান বিচারপতি এন ভি রমনা। ভারতীয় দণ্ডবিধির ১২৪ (এ) ধারায় উল্লিখিত রাষ্ট্রদ্রোহ আইনের বৈধতাকে চ্যালেঞ্জ জানিয়ে শীর্ষ আদালতে জনস্বার্থ মামলা করেছিলেন ভারতীয় সেনার অবসরপ্রাপ্ত মেজর জেনারেল এস জি ভোম্বাটকেরে। সেই মামলার শুনানিতেই প্রধান বিচারপতি এদিন কেন্দ্রের অবস্থান নিয়ে প্রশ্ন তোলেন। প্রধান বিচারপতি আরও বলেন, 'রাষ্ট্রদ্রোহ আইনের ইতিহাসের দিকে তাকালেই দেখতে পাবেন, কীভাবে এর অপব্যবহার হয়েছে। এ যেন একজন কাঠমিস্ত্রির হাতে করাত দিয়ে বলা হলো একটি গাছের ডাল কাটতে, সেই মিস্ত্রি পুরো গাছটিই কেটে ফেলল।' প্রধান বিচারপতির পর্যবেক্ষণ, কেন্দ্রের অধীন ক্ষমতা প্রয়োগের দায়িত্বপ্রাপ্ত বিভিন্ন এজেন্সি এই আইনের দুর্ভাগ্যজনক অপব্যবহার করে থাকে। যেখানে বিরোধিতা পছন্দ না হলেই বিরোধীর বিরুদ্ধে রাষ্ট্রদ্রোহের অভিযোগ আনা হচ্ছে।'

**১০ জুলাই** লস অ্যাঞ্জেলেসের মেয়র এরিক গারসেটি ভারতে পরবর্তী মার্কিন রাষ্ট্রদূতের দায়িত্ব পেলেন। প্রেসিডেন্ট জো বাইডেন এ কথা ঘোষণা করার পর গারসেটি বললেন, 'এই দায়িত্ব পেয়ে সম্মানিত বোধ করছি।' গারসেটির মনোনয়নে আমেরিকার ভারতীয় বংশোদ্ভূত সম্প্রদায় থেকে শুরু করে আইনসভার প্রতিনিধিরা সকলেই সন্তোষ প্রকাশ করেছেন। গারসেটি নিজে একজন তৃতীয় প্রজন্মের অভিবাসী। সে-কারণেই সকলের জন্য অর্থনৈতিক সুযোগ-সুবিধা এবং ন্যায়, আমেরিকার এই দুই নীতির প্রচার ভারতেও তিনি চমৎকার ভাবে করতে পারবেন বলে মার্কিন কূটনীতিবিদদের অনেকেরই মত। লস অ্যাঞ্জেলেস প্রশাসনের ওয়েবসাইটও জানাচ্ছে, গারসেটি একজন রোডস স্কলার। এশিয়া, ইউরোপ এবং আফ্রিকাতে কাজ করার অভিজ্ঞতা রয়েছে তাঁর।

**১১ জুলাই** মার্কিন প্রবাসী তরুণ বাঙালি টেনিস খেলোয়াড় সমীর বন্দ্যোপাধ্যায় এবারের উইম্বলডন বয়েজ সিঙ্গলস চ্যাম্পিয়ন হলেন। ভারতীয়দের মধ্যে এর আগে রমানাথন কৃষ্ণন (১৯৫৪), রমেশ কৃষ্ণন (১৯৭৯) ও লিয়েন্ডার পেজ (১৯৯০) এই খেতাব জিতেছেন।

আফগানিস্তানে তালিবান জঙ্গিরা যে ভাবে শক্তি বৃদ্ধি করছে তাতে রীতিমতো উদ্বেগ প্রকাশ করে সে দেশ থেকে প্রায় ৫০ জন কূটনীতিক ও সেনা আধিকারিককে ফিরিয়ে আনল ভারত। এরা সবাই কান্দাহারে ভারতীয় দূতাবাসে কর্মরত ছিলেন। বায়ুসেনার বিশেষ বিমানে ওই ৫০ জনকে ফেরায় নয়াদিল্লি। অগস্টের মধ্যেই 'মিশন আফগানিস্তান' গুটিয়ে নেওয়ার কথা ঘোষণা করেছেন মার্কিন প্রেসিডেন্ট জো বাইডেন। মার্কিন ও ন্যাটো বাহিনী সরে যাওয়ায় পরিস্থিতি ক্রমশই খারাপ হচ্ছে বলে মনে করা হচ্ছে।

**১২ জুলাই** নেপালি কংগ্রেসের নেতা শের বাহাদুর দেউবাকে দেশের প্রধানমন্ত্রী করতে নির্দেশ দিল সে দেশের সুপ্রিম কোর্ট। রাজনৈতিক অস্থিরতার কারণে পার্লামেন্ট ভেঙে দিয়ে নির্বাচন না হওয়া পর্যন্ত কে পি শর্মা ওলিকেই প্রধানমন্ত্রী পদে রেখে দেওয়ার ঘোষণা করেছিলেন রাষ্ট্রপতি বিদ্যাদেবী ভাণ্ডারি। এদিন তাঁকেই সুপ্রিম কোর্ট এই নির্দেশ দিয়েছে। আদালতে বাতিল হয়ে গিয়েছে রাষ্ট্রপতির সংসদ ভেঙে দেওয়ার সিদ্ধান্তও।

**১৩ জুলাই** দু'দফায় দু'ধরনের টিকা নিলে তার পরিণতি ভয়ঙ্কর হতে পারে বলে সতর্ক করলেন বিশ্ব স্বাস্থ্য সংস্থা (হু)-র প্রধান বিজ্ঞানী সৌম্যা স্বামীনাথন। একসময় বিষয়টিকে সমর্থন করলেও এদিন তার পুরোপুরি বিরোধিতা করে বলেছেন দু'ডোজে দু'ধরনের টিকা নেওয়ার ভাবনা এক 'ভয়ঙ্কর প্রবণতা'। এর পরিণতি কী হতে পারে, সে সম্পর্কে এখনও পর্যন্ত কোনও নির্দিষ্ট তথ্য নেই বলে তিনি জানিয়েছেন। যদিও বিশেষজ্ঞ চিকিৎসকদের একাংশ মনে করছেন দু'দফায় দু'ধরনের টিকা নিলে করোনার বিরুদ্ধে সুরক্ষাকবচ আরও মজবুত হয় কি না তা আরও ভালো করে খতিয়ে দেখার প্রয়োজনীয়তা রয়েছে।

**১৪ জুলাই** আফগানিস্তান থেকে ন্যাটো বাহিনী সরে যাওয়া মাত্রই একের পর এক এলাকা দখল নিচ্ছে তালিবান। এ দিন পাকিস্তান-আফগানিস্তানের প্রধান সীমান্ত এলাকাও তালিবানদের দখলে যাওয়ার খবর মিলল। তালিবানের মুখপাত্র জাবিহুল্লাহ মুজাহিদ বিবৃতি দিয়ে জানিয়েছেন, সীমান্তবর্তী শহর ওয়েশ দখল করে নিয়েছে তালিবান। পাকিস্তানি শহর চমন এবং আফগানিস্তানের ওয়েশ শহরের সংযোগস্থলে 'ফ্রেন্ডশিপ গেট' থেকে আফগান পতাকা নামিয়ে ওড়ানো হয়েছে তালিবানের নিজস্ব পতাকা। আফগানিস্তান থেকে মার্কিন সেনা প্রত্যাহারকে 'ভুল সিদ্ধান্ত' বলে সরব হয়েছেন প্রাক্তন মার্কিন প্রেসিডেন্ট জর্জ ডব্লিউ বুশ। তাঁর শাসনকালেই ২০০১ সালে আফগানিস্তানের মাটিতে পা রেখেছিল মার্কিন সেনা। উৎখাত করা হয় তালিবানদের।

**দক্ষিণ আফ্রিকায় বসবাসকারী** ভারতীয়দের আপন করে নিতে বার্তা দিলেন সে দেশের জুলু সম্প্রদায়ের নতুন রাজা মিসুজুলু কাজওয়েলিথিনি। বেশ কিছুকাল ধরেই অশান্তি ও তাণ্ডব চলছে দুই সম্প্রদায়ের মধ্যে। তাঁর বার্তা, জুলু এবং ভারতীয়দের মধ্যে যে হিংসা, অশান্তি ও লুঠতরাজ চলছে তা অবিলম্বে বন্ধ হওয়া প্রয়োজন। দক্ষিণ আফ্রিকার প্রাক্তন প্রেসিডেন্ট জেকাব জুমার আদালত অবমাননার অভিযোগে ১৫ মাসের কারাদণ্ড হয়েছে। তিনি জেলে যাওয়ার পর থেকেই দক্ষিণ আফ্রিকা জুড়ে শুরু হয়েছে অশান্তি।

**১৫ জুলাই** করোনা সংক্রমণের তৃতীয় ঢেউ এসে গিয়েছে বলে আশঙ্কা প্রকাশ করলেন বিশ্ব স্বাস্থ্য সংস্থা (হু)-র প্রধান টেড্রস অ্যাডানম ঘেব্রিয়েসাস। তাঁর দাবি, ডেল্টা ভ্যারিয়েন্টের বাড়বাড়ন্তের মধ্যে তৃতীয় ঢেউ এখনও প্রাথমিক পর্যায়ে আছে। তবে করোনা সংক্রমণ ঠেকাতে যে মৌলিক স্বাস্থ্যবিধি মেনে চলা প্রয়োজন তা অনেক ক্ষেত্রেই মানা হচ্ছে না বলে হু প্রধান মনে করেন। তাঁর সতর্কবার্তা, 'এখন ১১১টির বেশি দেশে ডেল্টা ভ্যারিয়েন্ট ছড়িয়ে পড়েছে। আমাদের আশঙ্কা, খুব শীঘ্রই এটি পৃথিবীর বাকি অংশে ছড়িয়ে পড়তে পারে।



"কৃষক, যুবকদের অবদমিত করে রাখা হয়েছে, ছোট ব্যবসায়ীদেরও। এই সরকার কর্মসংস্থানে ব্যর্থ। এ হল 'হাম দো, হমারা দো' সরকার। দু'তিন জন বৃহৎ শিল্পপতির সঙ্গে গাঁটছড়ার জোরে আজ টিকে আছেন মোদী। আর এই ব্যবস্থা টিকিয়ে রাখতেই তাদের অস্ত্র পেগাসাস।"

রাহুল গান্ধী, কংগ্রেস সাংসদ

সত্য এবং বাস্তবকে দমিয়ে রাখতেই মোদী সরকার ফোনে আড়িপাতার সফটওয়্যার পেগাসাসকে অস্ত্র হিসেবে ব্যবহার করছে, এই অভিযোগ তুলে

## প্রয়াত দানিশ সিদ্দিকি



**১৫ জুলাই:** পুলিৎজার পুরস্কারপ্রাপ্ত ভারতীয় চিত্র সাংবাদিক দানিশ সিদ্দিকি আফগানিস্তানে তালিবান জঙ্গিদের গুলিতে নিহত হলেন। রয়টার্সের হয়ে কাজ করতেন দানিশ। আফগানিস্তানে তালিবানি অশান্তি শুরু হওয়ার পর যান সেখানে। ফ্রেমে একের পর এক ধরা পড়ছিল, সংঘর্ষের, গুলি বোমার ছবি। নিহত হওয়ার সময় আফগান স্পেশাল ফোর্সের সঙ্গে কান্দাহারের স্পিন বোলডাক এলাকা থেকে ফিরছিলেন দানিশ। দুনিয়ার নানা প্রান্তে যেখানেই মানব সভ্যতার গায়ে সন্ত্রাসের আঁচড় পড়েছে সেখানেই পৌঁছে গিয়েছেন দানিশ। নাগরিকত্ব আইন নিয়ে দিল্লিতে হিংসার সময় থেকে কোভিড কালে রাজধানীর রাস্তায় গণচিতা— দানিশের লেন্সে সব ঘটনার সাক্ষ্য থেকে গিয়েছে।

## প্রয়াত যশপাল শর্মা



**১৩ জুলাই:** হৃদরোগে আক্রান্ত হয়ে প্রয়াত হলেন তিরাশির ক্রিকেট বিশ্বকাপ জয়ী দলের অন্যতম সদস্য যশপাল শর্মা (৬৬)। ক্রিকেট জীবনে ভারতের হয়ে ৩৭টি টেস্ট খেলেছেন। করেছেন ১৬০৬ রান। এ ছাড়া ৪২টি একদিনের ম্যাচ খেলে করেছেন ৮৮৩ রান। প্রথম শ্রেণির ক্রিকেটে ১৬০টি ম্যাচ খেলে যশপাল ২১টি সেঞ্চুরি সহ করেছিলেন ৮,৯৩৩ রান। সর্বোচ্চ ২০১ নট আউট। তিরাশির বিশ্বকাপের প্রথম ম্যাচে ওয়েস্ট ইন্ডিজের বিরুদ্ধে দুরন্ত ৮৯ ও সেমিফাইনালে ইংল্যান্ডের বিরুদ্ধে ম্যাচ জেতানো ৬১ রানের জন্য তিনি স্মরণীয়। ২০০০ সালের শুরুতে জাতীয় নির্বাচকও হন তিনি।

## মহাকাশ ছুঁয়ে এলেন ব্র্যানসন



**১১ জুলাই:** পৃথিবীর আকাশের শেষ সীমা ছুঁয়ে ফিরলেন মার্কিন ধনকুবের রিচার্ড ব্র্যানসন। 'ভার্জিন গ্যালাকটিক' রকেটে চেপে মহাকাশের শেষ সীমায় পাড়ি দিয়েছিলেন তিনি। সঙ্গী ছিলেন ভারতীয় বংশোদ্ভূত সিরিশা বান্দলা-সহ ভার্জিনের পাঁচ সদস্য। সফর শেষে নিরাপদেই ভূপৃষ্ঠে ফিরে এসেছেন তাঁরা। আগামী বছর থেকে পর্যটকদেরও এ ভাবে মহাকাশ সফরে নিয়ে যাবে এই সংস্থা। গ্যালাকটিক রিসার্চ অপারেশনের ভাইস প্রেসিডেন্ট সিরিশা চতুর্থ ভারতীয় বংশোদ্ভূত হিসেবে মহাকাশে যাওয়ার সম্মান অর্জন করলেন। ৭০ বছর বয়সি ব্র্যানসন কয়েকদিন আগেই লিখেছিলেন, 'ছোটবেলায় মহাকাশে যাওয়ার খুব ইচ্ছে ছিল। এই মিশনের পর পরবর্তী প্রজন্মের জন্য মহাকাশের দরজা চিরতরে খুলে যাবে।'

## উইম্বলডন জয়ী বার্টি



**১০ জুলাই:** উইম্বলডনে মহিলাদের সিঙ্গলস খেতাব জিতলেন টেনিস বিশ্বের এক নম্বর র‍্যাঙ্কিংয়ে থাকা অ্যাশলে বার্টি। ক্যারোলিনা প্লিসকোভাকে ফাইনালে তিনি ৬-৩, ৬-৭ (৪-৭) ও ৬-৩ সেটে হারালেন। ৪১ বছর পর কোনও অস্ট্রেলীয় মহিলা হিসেবে বার্টি এই খেতাব জিতলেন। বার্টি ও প্লিসকোভা— দু'জনেই এই প্রথম উইম্বলডন ফাইনাল খেললেন। ১৯৭৭ সালের পর এ রকম ঘটনা ইংল্যান্ডে প্রথমবার ঘটল।

## উইম্বলডন খেতাব জকোভিচের



**১১ জুলাই:** উইম্বলডনে পুরুষদের সিঙ্গলস খেতাব জিতলেন নোভাক জকোভিচ। ৩৫ বছর বয়সি সার্বিয়ান তারকা ইতালির ২২ বছরের তরুণ মাত্তেও বেরেত্তিনিকে হারালেন ৬-৭ (৪), ৬-৪, ৬-৪, ৬-৩ সেটে। এই খেতাব জয়ের সঙ্গে সঙ্গে জকোভিচের গ্র্যান্ড স্লামের সংখ্যা হল ২০, ফেডেরার-নাদালের সমান সমান। উইম্বলডন জিতলেন মোট ৬ বার। ওপেন যুগে রজার ফেডেরারের (৮) এবং পিট সাম্প্রাসের (৭) উইম্বলডন জয়ের রেকর্ডের দোরগোড়ায় পৌঁছে গেলেন তিনি। অন্য তিন গ্র্যান্ড স্লাম প্রতিযোগিতার মধ্যে ৯ বার অস্ট্রেলিয়ান ওপেন, ২ বার ফরাসি ওপেন, ৩ বার যুক্তরাষ্ট্র ওপেন জিতেছেন জকোভিচ।

## ২৮ বছর পর কোপা জয় আর্জেন্টিনার



**১১ জুলাই:** লিওনেল মেসির নেতৃত্বে কোপা আমেরিকা ট্রফি উঠল আর্জেন্টিনার ঘরে। ১৯৯৩ সালে কোপা জয়ের পর এই প্রথম কোনও আন্তর্জাতিক খেতাব জিতল আর্জেন্টিনা। ২৮ বছর পর কাটল ট্রফির খরা। ব্রাজিলের রিও ডি জেনিরো-তে ব্রাজিলকে ঘরের মাঠে ১-০ গোলে পর্যুদস্ত করেছে তারা। জয়সূচক গোল এসেছে ডি মারিয়ার পা থেকে। কিন্তু গোটা টুর্নামেন্টে আর্জেন্টিনা টিমের হাতে ট্রফি ওঠার প্রধান কারিগর মেসিই। পাঁচটা গোল করে টুর্নামেন্টের সর্বোচ্চ স্কোরার, আবার প্লেয়ার অব দ্য টুর্নামেন্টও হয়েছেন তিনি। সেই সঙ্গে দেশকে আন্তর্জাতিক খেতাব জেতানোর স্বপ্নও শেষপর্যন্ত সম্ভব হল মেসির। ২০০৭ কোপা ফাইনাল, ২০১৪ বিশ্বকাপ ফাইনাল, ২০১৫ ও ২০১৬-য় ফের কোপা ফাইনালে ব্যর্থতার পর সাফল্য এল একুশে।

## ইউরো কাপ জয় ইটালির



**১২ জুলাই:** ইংল্যান্ডকে টাইব্রেকারে ১(৩)-১(২) গোলে হারিয়ে ইউরো জিতে নিল ইটালি। ১৯৬৮ সালে প্রথম ইউরো জেতার ৫৩ বছর পর দ্বিতীয়বার খেতাব জিতল তারা। জার্মানি (৩), স্পেন (৩), ফ্রান্সের (২) পর ইতালি (২) চতুর্থ টিম যারা একাধিক বার ইউরো জিতল। প্রতিযোগিতায় সেরা ফুটবলারের পুরস্কার পেয়েছেন জিয়ানলুইজি দোনারুমা, যিনি ইটালির গোলরক্ষক। ১৯৯৬ সাল থেকে প্রতিযোগিতার সেরা ফুটবলারের পুরস্কার দেওয়া হচ্ছে। দোনারুমা সেই তালিকায় একমাত্র গোলকিপার। টপ স্কোরার ক্রিশ্চিয়ানো রোনাল্ডো (৫ গোল, ১ অ্যাসিস্ট)। সেরা তরুণ ফুটবলার হয়েছেন স্পেনের পেদ্রি।

## চাকরির পরীক্ষায় কর্মক্ষেত্র কোচিং




# ডব্লু বি সি এস প্রিলিমিনারি

## পরীক্ষার নমুনা প্রশ্নোত্তর

*গত সংখ্যার পর*

101. মণ্ডল কমিশন কবে গঠিত হয়েছিল?
(a) 1978 সালে (b) 1979 সালে (c) 1980 সালে (d) 1981 সালে
102. দু'টি নদীর মধ্যবর্তী স্থান কী নামে পরিচিত?
(a) শিয়োক (b) দোয়াব (c) ভাবর (d) ভাঙ্গর
103. 'পৃথিবীকে কেন্দ্র করে সূর্য ও অন্যান্য গ্রহ-উপগ্রহ ঘুরছে' এই তত্ত্বের প্রবক্তা কে?
(a) টরিসেলি (b) টমসন (c) টলেমি (d) আইনস্টাইন
104. কোন ভাইসরয়ের শাসনকালে ভারতের জাতীয় কংগ্রেস প্রতিষ্ঠিত হয়?
(a) লর্ড বেন্টিঙ্ক (b) লর্ড ওয়েলেসলি (c) লর্ড ডাফরিন (d) লর্ড ক্যানিং
105. প্রথম মানি অর্ডার ব্যবস্থা চালু হয় কত সালে?
(a) 1881 সালে (b) 1882 সালে (c) 1883 সালে (d) 1884 সালে
106. কোন বর্ণের আলো প্রিজমের মধ্য দিয়ে যাওয়ার ফলে সবচেয়ে কম বিচ্যুত হয়?
(a) লাল আলো (b) সাদা আলো (c) বেগুনি আলো (d) কালো আলো
107. সোনার অলঙ্কার তৈরির সময় সোনার সঙ্গে খাদ হিসেবে মেশানো হয় কোন ধাতু?
(a) তামা (b) দস্তা (c) নিকেল (d) প্যালাডিয়াম
108. গাছের সালোকসংশ্লেষের সময় কোন গ্যাস বেরোয়?
(a) ওজোন (b) অক্সিজেন (c) কার্বন ডাইঅক্সাইড (d) নাইট্রোজেন
109. মাছ ইচ্ছামতো জলে ডুবে বা ভেসে থাকতে পারে কোন অঙ্গের সাহায্যে?
(a) প্যাটাজিয়াম (b) ব্লাডার (c) পটকা (d) কোনওটাই নয়
110. কত সালে ভারতের রাজধানী কলকাতা থেকে দিল্লিতে স্থানান্তরিত হয়?
(a) 1909 (b) 1910 (c) 1911 (d) 1912
111. 'পরিব্রাজক' কার রচনা?
(a) রামমোহন রায় (b) বিবেকানন্দ (c) নজরুল ইসলাম (d) বিদ্যাসাগর
112. কে সর্বপ্রথম ভারতের জাতীয় পতাকা উত্তোলন করেছিলেন?
(a) কেশবচন্দ্র সেন (b) রাজা রামমোহন রায় (c) ম্যাডাম কামা (d) মহাত্মা গান্ধী
113. ফিনান্স কমিশন কত বছর অন্তর নিযুক্ত করা হয়?
(a) 2 বছর (b) 3 বছর (c) 4 বছর (d) 5 বছর
114. 'ক্যালিকো' কথাটির অর্থ কী?
(a) তিরন্দাজি (b) মশলা (c) সুতীবস্ত্র (d) কোনওটিই নয়
115. সিন্ধু সভ্যতায় কোন প্রাণীর অস্তিত্ব অনিশ্চিত ছিল
(a) বিড়াল (b) কুকুর (c) ষাঁড় (d) ঘোড়া
116. মানবদেহের মেরুদণ্ডে ক'টি কশেরুকা থাকে?
(a) 32টি (b) 33টি (c) 34টি (d) 35টি
117. ভারতীয় প্রমাণ সময় ও গ্রিনউইচ প্রমাণ সময় এর মধ্যে পার্থক্য কত?
(a) 5 ঘণ্টা (b) 6 ঘণ্টা (c) 5 ঘণ্টা 30 মিনিট (d) 6 ঘণ্টা 30 মিনিট
118. 1989 সালে কততম সংশোধনের দ্বারা ভোটাধিকারের বয়স 21 থেকে কমিয়ে 18 করা হয়?
(a) 61তম (b) 60তম (c) 62তম (d) 64তম
119. সতীদাহ প্রথা নিবারণ আইন কত সালে পাস হয়?
(a) 1819 সালে (b) 1829 সালে (c) 1839 সালে (d) 1849 সালে
120. 'ডিসকভারি অফ ইন্ডিয়া' কার রচনা?
(a) ভগৎ সিং (b) জওহরলাল নেহরু (c) মানবেন্দ্র নাথ রায় (d) বিনোবা ভাবে
121. 'অ্যামোনিয়া' গ্যাসের আবিষ্কর্তা কে?
(a) ভন হেলমেন্ট (b) প্রিস্টলে (c) শীলে (d) রবার্ট বয়েল
122. দ্বাদশ পঞ্চবার্ষিকী পরিকল্পনার মেয়াদকাল কত সাল পর্যন্ত?
(a) 2011-2016 (b) 2009-2014 (c) 2012-17 (d) 2001-2006
123. 'মৃচ্ছকটিকম' কে রচনা করেন?
(a) কালিদাস (b) বাণভট্ট (c) ফা হিয়েন (d) শূদ্রক
124. গজনীর সুলতান মামুদ কতবার ভারত আক্রমণ করেছিলেন?
(a) 11 বার (b) 17 বার (c) 21 বার (d) 23 বার
125. ব্যাকটেরিয়া বা প্রোক্যারিওটিক কোষে কোন কোষ অঙ্গাণুটি থাকে?
(a) মাইটোকনড্রিয়া (b) গলগি বডি (c) রাইবোজোম (d) প্লাসমিড
126. মিথেনের দহনে তৈরি হয়:
(a) $CO_2 + H_2$ (b) $CO_2 + H_2O$ (c) $N_2 + H_2$ (d) $O_2 + H_2$
127. লাল আলোতে একটি লেন্সের ফোকাস দূরত্ব 25 সেমি। নীল আলোতে এর সম্ভাব্য ফোকাস দূরত্ব হবে:
(a) 25.2 সেমি (b) 25.4 সেমি (c) 24.5 সেমি (d) 27 সেমি
128. গোরুর দুধে কোন উপাদান থাকার জন্য দুধের রং ঈষৎ হলুদাভ হয়?
(a) রাইবোফ্লেভিন (b) গ্যালাকটোজ (c) ল্যাকটোজ (d) মলটোজ
129. ধাতুর পরমাণু:
(a) প্রোটন গ্রহণ করতে চায় (b) প্রোটন ছাড়তে চায় (c) ইলেকট্রন গ্রহণ করতে চায় (d) ইলেকট্রন ছাড়তে চায়
130. Greater Himalaya-র আর এক নাম:
(a) উপগিরি (b) অন্তর্গিরি (c) শিবালিক (d) বর্হিগিরি
131. কলহনের রাজতরঙ্গিনী কোথাকার ঐতিহাসিক বিবরণ?
(a) পুরী (b) পুষ্কর (c) জৌনপুর (d) কাশ্মীর
132. Sutlej নদীর বাংলা নাম:
(a) ইরাবতী (b) শতদ্রু (c) দামোদর (d) বিপাশা
133. একটি ট্রেন 10 মিটার/সেকেন্ড বেগে চলে, ওই বেগ:
(a) 36 কিমি/ঘণ্টা (b) 38 কিমি/ঘণ্টা (c) 40 কিমি/ঘণ্টা (d) 42 কিমি/ঘণ্টা
134. পজিট্রনের ভরের সমান:
(a) ফোটনের ভর (b) ইলেকট্রনের ভর (c) প্রোটনের ভর (d) নিউটনের ভর
135. ক্রীড়াক্ষেত্রে অবদানের জন্য কোন পুরস্কার দেওয়া হয়?
(a) অর্জুন (b) ফ্রিমফেয়ার (c) গ্র্যামি (d) কোনওটিই নয়
136. লোকসভা ভেঙে দিতে পারেন:
(a) উপরাষ্ট্রপতি (b) ভারতের রাষ্ট্রপতি (c) স্পিকার (d) প্রধানমন্ত্রী
137. 'মোডেম' কীসের সঙ্গে যুক্ত?
(a) অণুবীক্ষণ যন্ত্র (b) হিটার (c) ওয়াশিং মেশিন (d) কম্পিউটার
138. ভারতের বৃহত্তম দুগ্ধ উৎপাদক সংস্থা 'আমুল' কোথায় অবস্থিত?
(a) গুজরাটের আনন্দ ও হিম্মত নগরে (b) মুম্বই (c) বিহার (d) কেরল
139. রামকৃষ্ণ মিশন কত সালে প্রতিষ্ঠা পেয়েছিল?
(a) 1893 সালে (b) 1894 সালে (c) 1895 সালে (d) 1896 সালে
140. ভারতের কোন পরিকল্পনাটিকে দারিদ্রের বিরুদ্ধে সর্বাত্মক যুদ্ধ হিসেবে গণ্য করা হয়?
(a) ষষ্ঠ (b) অষ্টম (c) নবম (d) দশম
141. কত সালে বার্মাকে ভারত থেকে পৃথক করা হয়?
(a) 1930 সালে (b) 1935 সালে (c) 1940 সালে (d) 1945 সালে
142. 'দ্য ইন্ডিয়ান স্ট্রাগল' বইটি কার লেখা?
(a) অজিত সিং (b) অ্যানি বেসান্ত (c) সুভাষচন্দ্র বসু (d) সরোজিনী নাইডু
143. নীচের যৌগগুলির মধ্যে কোনটি সমযোজি যৌগ?
(a) $NH_3$ (b) HCl (c) CaO (d) $H_2O$
144. পঞ্চায়েতি রাজ প্রথম শুরু করা হয় কোন রাজ্যে?
(a) মধ্যপ্রদেশ (b) রাজস্থানে (c) গুজরাট (d) কেরল
145. আয়নায় রুপোর প্রলেপ দিতে কোন জৈব যৌগ ব্যবহার করা হয়?
(a) মলটোজ (b) ফ্রুকটোজ (c) গ্লুকোজ (d) গ্যালাকটোজ
146. মোনাডনক হল এক প্রকার:
(a) মাভূমি (b) সমভূমি (c) হিমবাহ (d) উচ্চভূমি
147. 'হেনলির লুপ' দেখা যায় মানবশরীরের কোন অংশে?
(a) ফুসফুসে (b) যকৃৎ-এ (c) বৃক্কীয় নালিকায় (d) কোনওটিই নয়
148. ফিউজ তার কী দিয়ে তৈরি?
(a) সীসা ও ক্রোমিয়াম (b) টিন ও সীসা (c) ক্রোমিয়াম ও টিন (d) টিন ও নিকেল
149. নাদির শাহ কত সালে ভারত আক্রমণ করেন?
(a) 1737 সালে (b) 1738 সালে (c) 1739 সালে (d) 1740 সালে
150. কংগ্রেসের কোন অধিবেশনে চরমপন্থী-নরমপন্থী বিভাজন ঘটে?
(a) লখনউ (b) লাহোর (c) সুরাট (d) হরিপুরা
151. দু'টি সংখ্যার যোগফল 45 এবং অন্তর 5; ওদের গ.সা.গু. নির্ণয় করুন:
(a) 5 (b) 6 (c) 7 (d) 8
152. ভারতে প্রথম স্বর্ণমুদ্রা কোন শাসকরা চালু করেছিলেন?
(a) হুন (b) কুষাণ (c) মৌর্য (d) শক
153. সংবিধানের কততম ধারায় আর্থিক জরুরি অবস্থা ঘোষণা করা যায়?
(a) 352 নম্বর ধারা (b) 356 নম্বর ধারা (c) 360 নম্বর ধারা (d) 368 নম্বর ধারা
154. 'মিনিরত্ন' মর্যাদা দেওয়া হয় লাভজনক শিল্পসংস্থাগুলিকে কবে থেকে?
(a) 1995 (b) 1997 (c) 1998 (d) 1999
155. ম্যাঙ্গানিজ সব থেকে বেশি পাওয়া যায় কোন রাজ্যে?
(a) ওড়িশা (b) ঝাড়খণ্ড (c) মধ্যপ্রদেশ (d) কর্নাটক
156. কালাজ্বরের ওষুধ তৈরিতে ব্যবহার করা হয় কোন জৈব যৌগ?
(a) অ্যাসিটিলিন (b) ইউরিয়া (c) ভিনিগার (d) আলকাতরা
157. বিজাতীয় বাছাই করুন:
(a) শিরা (b) রক্ত (c) ধমনী (d) রক্তজালক
158. মহাত্মা গান্ধী কোন বছর চম্পারণে সত্যাগ্রহ শুরু করেন?
(a) 1914 (b) 1915 (c) 1916 (d) 1917
159. শস্যের সঙ্গে ক্ষেত্রর যেমন সম্পর্ক, তেমন ইস্পাত এর সঙ্গে কোনটির সম্পর্ক?
(a) কারখানা (b) বিদ্যুৎ (c) লোহা (d) রেল
160. কম্পিউটারের 'IC' সাধারণত কী দিয়ে তৈরি হয়?
(a) দস্তা (b) সীসা (c) সিলিকন (d) লোহা
161. $7^2 \times 3^2 = ?^2 - 135$
(a) 24 (b) 34 (c) 42 (d) 49
162. 'মাতৃভাষায় সংবাদপত্র আইন' কে জারি করেন?
(a) লর্ড ডালহৌসি (b) লর্ড লিটন (c) লর্ড কার্জন (d) লর্ড ওয়েলেসলি
163. সাধারণত বছরে কত বার সংসদে অধিবেশন বসে?
(a) 1 বার (b) 2 বার (c) 3 বার (d) 4 বার
164. $\frac{?}{169} = \frac{36}{?}$
(a) 12 (b) 78 (c) 84 (d) 90
165. ভারতবর্ষের প্রধানমন্ত্রী নির্বাচিত হতে গেলে কত বছর বয়স হওয়া প্রয়োজন?
(a) 25 বছর (b) 35 বছর (c) 40 বছর (d) 45 বছর
166. 'সবুজ বিপ্লব' শব্দটি সর্বপ্রথম কে ব্যবহার করেন?
(a) সি রঙ্গরাজন (b) উইলিয়াম গ্যাড (c) ভি সুব্বারাও (d) পি ভার্গব
167. লোকসভার অধ্যক্ষ:
(a) জনগণের দ্বারা নির্বাচিত (b) রাষ্ট্রপতির দ্বারা মনোনীত (c) লোকসভার সদস্য দ্বারা নির্বাচিত (d) প্রধানমন্ত্রীর দ্বারা মনোনীত
168. মন্ত্রিসভা কার কাছে যৌথভাবে দায়বদ্ধ থাকে?
(a) লোকসভা (b) রাজ্যসভা (c) প্রধানমন্ত্রী (d) রাষ্ট্রপতি
169. আইরিস নিম্নলিখিত অংশের সম্মুখভাগ?
(a) রেটিনা (b) করোয়েড (c) স্কেলেরা (d) কর্নিয়া
170. সুরাট শহর কোন নদীর তীরে অবস্থিত?
(a) যমুনা (b) গোদাবরী (c) তাপ্তি (d) গোমতী
171. 425 টাকা 3 বছরে সুদে আসলে 476 টাকা হলে, বার্ষিক সুদের হার কত?
(a) 3% (b) 4% (c) 5% (d) 6%
172. কোন নদী ব্রহ্মগিরি পর্বত থেকে উৎপন্ন হয়ে বঙ্গোপসাগরে পড়েছে?
(a) কৃষ্ণা নদী (b) তাপ্তি নদী (c) কাবেরী নদী (d) মহানদী
173. চাঁদে কোনও বস্তুর ওজন যা হবে, পৃথিবীতে আনলে সেই বস্তুর ওজন:
(a) 2 গুণ বেশি (b) 4 গুণ বেশি (c) 5 গুণ বেশি (d) 6 গুণ বেশি
174. কলিচুন-এর রাসায়নিক নাম কী?
(a) সালফিউরিক অ্যাসিড (b) ক্যালশিয়াম হাইড্রক্সাইড (c) কস্টিক সোডা (d) অ্যাসিটিলিন
175. প্রোটিনের অভাবে শিশুদের মধ্যে কী রোগ হয়?
(a) স্কার্ভি (b) ক্লোরোসিস (c) ম্যারাসমাস (d) গলগণ্ড
176. $\sqrt[3]{1.728}$ -এর মান কত?
(a) 9 (b) 10 (c) 11 (d) 12
177. $\sqrt[3]{4\frac{12}{125}} = ?$
(a) $1\frac{2}{5}$ (b) $1\frac{3}{5}$ (c) $1\frac{4}{5}$ (d) $1\frac{8}{5}$
178. রক্তের কোন বিভাগকে 'সার্বিক দাতা' বলা হয়?
(a) A (b) B (c) AB (d) O
179. প্রাপ্তবয়স্ক মানুষের দেহে ক'টি অস্থি থাকে?
(a) 200টি (b) 206টি (c) 210টি (d) 212টি
180. মানবদেহে মূলতঃ ক'টি অন্তঃক্ষরা গ্রন্থি থাকে?
(a) 6টি (b) 8টি (c) 10টি (d) 12টি
181. এশিয়ান ক্রিকেট কাউন্সিলের সভাপতি পদে কে নিযুক্ত হলেন?
(a) সৌরভ গাঙ্গুলী (b) জয় শাহ (c) রাহুল দ্রাবিড় (d) অনিল কুম্বলে
182. যদি a : b = c : d হয় তবে $\frac{ma + nc}{mb + nd}$ -এর মান কত?
(a) m : n (b) na : mb (c) a : b (d) ma : nb
183. G-20 সম্মেলন 2023 কোথায় অনুষ্ঠিত হবে?
(a) আমেরিকা (b) নিউজিল্যান্ড (c) ভারত (d) চিন
184. 'ICC T-20 মহিলা বিশ্বকাপ' 2023 আয়োজিত হবে কোন দেশে?
(a) নরওয়ে (b) দক্ষিণ আফ্রিকা (c) অস্ট্রেলিয়া (d) জাপান
185. 2022 সালে এশিয়া কাপ ক্রিকেট কোন দেশে অনুষ্ঠিত হবে?
(a) বাংলাদেশ (b) পাকিস্তান (c) ভারত (d) ভুটান
186. ভারতের ভূগর্ভস্থ জল দূষিত হয় কোন পদার্থের উপস্থিতির কারণে?
(a) সীসা (b) ইউরেনিয়াম (c) সিলিকন (d) পটাশিয়াম
187. বিশ্ব অ্যাথলেটিক্স চ্যাম্পিয়নশিপ কোন বছর পর্যন্ত স্থগিত রাখা হয়েছে?
(a) 2022 সাল (b) 2023 সাল (c) 2024 সাল (d) 2025 সাল
188. পাকিস্তান কোন দেশের সঙ্গে শাহীন (ঈগল)-IX যুদ্ধ মহড়ার আয়োজন করেছে?
(a) চিন (b) জাপান (c) নরওয়ে (d) কাতার
189. কোন রাজ্যে বৃহত্তম হকি স্টেডিয়ামের নির্মাণ করা হবে?
(a) পশ্চিমবঙ্গ (b) ওড়িশা (c) কেরল (d) আসাম
190. গঙ্গা মিশনের জন্য ভারতের সঙ্গে সমঝোতাপত্র স্বাক্ষর কারল কোন দেশ?
(a) ফ্রান্স (b) বাংলাদেশ (c) ইরাক (d) নরওয়ে
191. 2022 সাল থেকে IPL-এ ক'টি নতুন দলকে অন্তর্ভুক্ত করা হবে?
(a) 1টি (b) 2টি (c) 3টি (d) 4টি
192. 5 + 9 + 13 + 17 + ... + 45 is:
(a) 375 (b) 75 (c) 275 (d) 475
193. কোন দেশ বিশ্বের বৃহত্তম টেলিস্কোপের নির্মাণ করল?
(a) উত্তর কোরিয়া (b) চিন (c) জাপান (d) আমেরিকা
194. $\frac{\sqrt{121}}{11} \times \frac{45}{\sqrt{169}} \times \frac{13}{\sqrt{225}} = ?$
(a) 3 (b) 4 (c) 5 (d) 6
195. $\frac{\frac{3}{4}}{\frac{1}{4}+\frac{2}{3}} - \frac{\frac{5}{22}}{\frac{2}{3}-\frac{1}{4}} + \frac{8}{11} = ?$
(a) 1 (b) 2 (c) 3 (d) 4
196. একটি ঘরের ক্ষেত্রফল 273 বর্গমিটার। ঘরটির দৈর্ঘ্য 5 মিটার বেশি হলে ওর ক্ষেত্রফল হত 388 বর্গমিটার। ঘরটির দৈর্ঘ্য কত?
(a) 17 মিটার (b) 19 মিটার (c) 21 মিটার (d) 23 মিটার
197. 768-এর পরবর্তী পূর্ণবর্গ সংখ্যা কোনটি?
(a) 784 (b) 788 (c) 794 (d) 790
198. 2, 3, 11, 38, 102, ?
(a) 224 (b) 225 (c) 226 (d) 227
199. 177, 170, 159, 146, ?, 110
(a) 129 (b) 125 (c) 123 (d) 121
200. $\sqrt[3]{512} \div \sqrt[4]{16} + \sqrt{576} = ?$
(a) 25 (b) 26 (c) 27 (d) 28

### উত্তর

101(b), 102(b), 103(c), 104(c), 105(b), 106(a), 107(a), 108(b), 109(c), 110(c), 111(b), 112(c), 113(d), 114(c), 115(a), 116(b), 117(c), 118(a), 119(b), 120(b), 121(b), 122(c), 123(d), 124(b), 125(c), 126(b), 127(c), 128(a), 129(d), 130(c), 131(d), 132(b), 133(a), 134(b), 135(a), 136(b), 137(d), 138(a), 139(d), 140(c), 141(b), 142(c), 143(c), 144(b), 145(c), 146(b), 147(c), 148(b), 149(c), 150(c), 151(a), 152(b), 153(c), 154(b), 155(a), 156(b), 157(b), 158(d), 159(a), 160(c), 161(a), 162(b), 163(c), 164(b), 165(a), 166(b), 167(c), 168(a), 169(d), 170(c), 171(b), 172(c), 173(d), 174(b), 175(c), 176(d), 177(b), 178(d), 179(b), 180(c), 181(b), 182(c), 183(c), 184(b), 185(b), 186(b), 187(a), 188(a), 189(b), 190(d), 191(b), 192(c), 193(b), 194(a), 195(a), 196(c), 197(a), 198(d), 199(a), 200(d).

এরপর আগামী সংখ্যায়
প্রস্তুত করেছেন: সাগর রায়

# কী পড়বেন, কোথায় পড়বেন

## প্লান্ট হেলথ ম্যানেজমেন্টের ডিপ্লোমা ও স্নাতকোত্তর ডিপ্লোমা কোর্স

প্লান্ট হেলথ ম্যানেজমেন্টের ডিপ্লোমা ও স্নাতকোত্তর ডিপ্লোমা কোর্সে ভর্তি নিচ্ছে ন্যাশনাল ইনস্টিটিউট অব প্লান্ট হেলথ ম্যানেজমেন্ট। এটি কেন্দ্রীয় সরকারের কৃষি ও কৃষিকল্যাণ মন্ত্রকের অধীনস্থ প্রতিষ্ঠান। কোর্সগুলি শুরু হবে ১৫ সেপ্টেম্বর থেকে।

কোর্সের বিবরণ: **পোস্ট-গ্র্যাজুয়েট ডিপ্লোমা ইন প্লান্ট হেলথ ম্যানেজমেন্ট:** শিক্ষাগত যোগ্যতা: হর্টিকালচার বা এগ্রিকালচার বা এগ্রিকালচার অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্টে বি এসসি। এগ্রিকালচার ইঞ্জিনিয়ারিংয়ে বি টেক ডিগ্রি থাকলেও আবেদন করা যাবে। লাইফ সায়েন্সে এম এসসি ডিগ্রিধারীরাও আবেদনের যোগ্য। কোর্সের মেয়াদ: ১ বছর। কোর্স ফি: ৬২,৫০০ টাকা।

**ডিপ্লোমা ইন প্লান্ট হেলথ ম্যানেজমেন্ট:** শিক্ষাগত যোগ্যতা: এগ্রিকালচার বা হর্টিকালচার বা লাইফ সায়েন্সে গ্র্যাজুয়েট অথবা এগ্রিকালচার অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্টে বি এসসি অথবা এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিংয়ে বি টেক। কোর্সের মেয়াদ: ছয় মাস। কোর্স ফি: ২৫,০০০ টাকা।

আবেদন করতে হবে নির্দিষ্ট বয়ানে। আবেদনের বয়ান ডাউনলোড করে নেবেন এই ওয়েবসাইট থেকে: https://niphm.gov.in আবেদনের শেষ তারিখ ৩১ অগস্ট। রেজিস্ট্রেশন ফি বাবদ দিতে হবে ১০০ টাকা। ফি জমা দিতে হবে এই অ্যাকাউন্ট নম্বরে: 32917658917, SBI Branch: Rajendranagar (20074), IFSC: SBIN0020074.

বিশদ তথ্যের জন্য আগ্রহীরা দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

## টুল অ্যান্ড ডাই মেকিং এবং মেকাট্রনিক্সের ডিপ্লোমা কোর্স

টুল অ্যান্ড ডাই মেকিং এবং মেকাট্রনিক্সের ডিপ্লোমা কোর্সে ভর্তি নিচ্ছে কলকাতার এম এস এম ই টুল রুম সেন্টার। এটি কেন্দ্রীয় সরকারের মাঝারি, ক্ষুদ্র ও অতিক্ষুদ্র উদ্যোগ মন্ত্রকের অধীনস্থ একটি প্রতিষ্ঠান। টুল অ্যান্ড ডাই মেকিং কোর্সটির মেয়াদ ৪ বছর এবং মেকাট্রনিক্সের কোর্সটির মেয়াদ ৩ বছর। কোর্স শুরু হবে অগস্টে।

**শিক্ষাগত যোগ্যতা:** মোট অন্তত ৫০ শতাংশ (তফসিলিদের ক্ষেত্রে ৪০ শতাংশ) নম্বর-সহ মাধ্যমিক পাশ। **বয়স:** ১-৮-২০২১ তারিখে ১৫ থেকে ১৯ বছরের মধ্যে হতে হবে।

প্রার্থী বাছাই করা হবে শিক্ষাগত যোগ্যতার ভিত্তিতে।

অনলাইন-অফলাইন উভয় পদ্ধতিতেই আবেদন করা যাবে।

ফি বাবদ দিতে হবে ৬০০ টাকা (তফসিলি এবং দৈহিক প্রতিবন্ধীদের ক্ষেত্রে ৩০০ টাকা)। অনলাইন আবেদনের ক্ষেত্রে ফি জমা দিতে হবে অনলাইনে।

আবেদনপত্র জমা দেওয়ার শেষ তারিখ ১৩ অগস্ট। আবেদনের পদ্ধতি-সহ অন্যান্য তথ্যের জন্য দেখুন এই ওয়েবসাইট: www.msmetoolroomkolkata.com

## অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব আয়ুর্বেদে ১০৫ স্টাফ নার্স, অ্যাটেন্ড্যান্ট

স্টাফ নার্স, অ্যাটেন্ড্যান্ট, পঞ্চকর্ম অ্যাটেন্ড্যান্ট-সহ বিভিন্ন পদে ১০৫ জনকে নেবে দিল্লির অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব আয়ুর্বেদ। নিয়োগ করা হবে চুক্তিতে। প্রার্থী বাছাই করবে ব্রডকাস্ট ইঞ্জিনিয়ারিং কনসালট্যান্টস ইন্ডিয়া। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর ৭৪।

**শূন্যপদের বিবরণ: স্টাফ নার্স:** ৫০টি। **অপারেশন থিয়েটার নার্স:** ৩টি। **মিডওয়াইফ:** ৪টি। শিক্ষাগত যোগ্যতা: নার্সিংয়ে বি এসসি অথবা এম এসসি অথবা জেনারেল নার্সিং অ্যান্ড মিডওয়াইফারিতে ডিপ্লোমা। স্নাতকদের ক্ষেত্রে ২ বছর, স্নাতকোত্তরদের ক্ষেত্রে ১ বছর এবং ডিপ্লোমাধারীদের ক্ষেত্রে ৪ বছরের কাজের অভিজ্ঞতা থাকতে হবে। বয়স: ৪৫ বছরের মধ্যে হতে হবে। বেতন: প্রতি মাসে ৩৭,৫০০ টাকা।

**অ্যাটেন্ড্যান্ট (ব্লাড ব্যাঙ্ক):** ৩টি। শিক্ষাগত যোগ্যতা: উচ্চমাধ্যমিক অথবা স্নাতক। উচ্চমাধ্যমিক উত্তীর্ণদের ক্ষেত্রে ৪ বছর এবং স্নাতকদের ক্ষেত্রে ২ বছরের কাজের অভিজ্ঞতা থাকতে হবে। বয়স: ৪৫ বছরের মধ্যে হতে হবে। বেতন: প্রতি মাসে ১৭,০৬৯ টাকা।

**পঞ্চকর্ম টেকনিশিয়ান:** ৭টি। শিক্ষাগত যোগ্যতা: মাধ্যমিক, সঙ্গে কোনও হাসপাতালে সংশ্লিষ্ট কাজে ২ বছরের অভিজ্ঞতা থাকতে হবে। অথবা উচ্চমাধ্যমিক, সঙ্গে সংশ্লিষ্ট বিষয়ে ডিপ্লোমা এবং ১ বছরের কাজের অভিজ্ঞতা থাকতে হবে। বয়স: ৪৫ বছরের মধ্যে হতে হবে। বেতন: প্রতি মাসে ২৪,০০০ টাকা।

**পঞ্চকর্ম অ্যাটেন্ড্যান্ট:** ১১টি। শিক্ষাগত যোগ্যতা: মাধ্যমিক, সঙ্গে পঞ্চকর্ম অ্যাটেন্ড্যান্ট সার্টিফিকেট কোর্স পাশ। এর পাশাপাশি কোনও হাসপাতালে সংশ্লিষ্ট কাজে ১ বছরের অভিজ্ঞতা থাকতে হবে। বয়স: ৪৫ বছরের মধ্যে হতে হবে। বেতন: প্রতি মাসে ১৬,০০০ টাকা।

**ওয়ার্ড অ্যাটেন্ড্যান্ট:** ৩০টি। শিক্ষাগত যোগ্যতা: ক্লাস এইট পাশ, সঙ্গে কোনও হাসপাতালে বা নার্সিং হোমে সংশ্লিষ্ট কাজে ১ বছরের অভিজ্ঞতা থাকতে হবে। বয়স: ৪৫ বছরের মধ্যে হতে হবে। বেতন: প্রতি মাসে ১৫,৪৯২ টাকা।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.becil.com. দরখাস্তের শেষ তারিখ ২২ অগস্ট। দরখাস্তের সময় প্রার্থীর ফটো, সই, বয়স ও শিক্ষাগত যোগ্যতার যাবতীয় প্রমাণপত্র, প্রযোজ্য ক্ষেত্রে কাস্ট এবং ও বি সি সার্টিফিকেট, কাজের অভিজ্ঞতার সার্টিফিকেট স্ক্যান করে আপলোড করতে হবে।

ফি বাবদ অনলাইনে দিতে হবে ৭৫০ টাকা (তফসিলি, দৈহিক প্রতিবন্ধী ও আর্থিক ভাবে অনগ্রসর প্রার্থীদের ক্ষেত্রে ৪৫০ টাকা)।

দরখাস্তের পদ্ধতি-সহ অন্যান্য তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

## নেতাজি সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয়ে ভোকেশনাল কোর্সে ভর্তি

প্রি-প্রাইমারি টিচার্স এডুকেশন (মন্তেসরি), সাইকোলজিক্যাল কাউন্সেলিং, টেলরিং ও ড্রেস ডিজাইনিং-সহ বিভিন্ন বিষয়ে পোস্ট-গ্র্যাজুয়েট ডিপ্লোমা, ডিপ্লোমা এবং সার্টিফিকেট কোর্সে ভর্তি নিচ্ছে নেতাজি সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয়। পড়ানো হবে সংস্থার বিভিন্ন স্টাডি সেন্টারে।

কোর্সগুলির বিবরণ: **ডিপ্লোমা ইন প্রি-প্রাইমারি টিচার্স এডুকেশন-মন্টেসরি:** শিক্ষাগত যোগ্যতা: যে-কোনও শাখায় উচ্চমাধ্যমিক। কোর্সের মেয়াদ: ১ বছর। কোর্স ফি: ৮,০০০ টাকা।

**অ্যাডভান্সড ডিপ্লোমা ইন সাইকোলজিক্যাল কাউন্সেলিং:** শিক্ষাগত যোগ্যতা: সোশ্যাল সায়েন্স (সিভিক্স/পলিটিক্যাল সায়েন্স/হিস্ট্রি/জিওগ্রাফি/ সোশিওলজি/ সোশ্যাল ওয়ার্ক/এডুকেশন) বা ফিজিক্যাল সায়েন্স বা লাইফ সায়েন্সে স্নাতক অথবা জেনারেল নার্সিং অ্যান্ড মিডওয়াইফারিতে ডিপ্লোমা। এম বি বি এস বা বি এইচ এম এস বা বি এ এম এস বা বি ইউ এম এস ডিগ্রিধারীরাও আবেদনের যোগ্য। কোর্সের মেয়াদ: ১ বছর। কোর্স ফি: ১৮,০০০ টাকা।

**অ্যাডভান্সড ডিপ্লোমা ইন নিডল ওয়ার্ক অ্যান্ড নিটিং:** শিক্ষাগত যোগ্যতা: যে-কোনও শাখায় স্নাতক। কোর্সের মেয়াদ: ২ বছর। কোর্স ফি: ১৫,০০০ টাকা।

**অ্যাডভান্সড ডিপ্লোমা ইন হসপিটাল ফ্রন্ট অফিস ম্যানেজমেন্ট:** শিক্ষাগত যোগ্যতা: যে-কোনও শাখায় স্নাতক। কোর্সের মেয়াদ: ১ বছর। কোর্স ফি: ৩০,০০০ টাকা।

**অ্যাডভান্সড ডিপ্লোমা ইন অ্যাপ্লায়েড যোগা অ্যান্ড নেচারোপ্যাথি:** শিক্ষাগত যোগ্যতা: স্নাতক। কোর্সের মেয়াদ: ২ বছর। কোর্স ফি: ২০,০০০ টাকা।

**ডিপ্লোমা ইন ফায়ার সেফটি অ্যান্ড সিকিউরিটি ম্যানেজমেন্ট:** শিক্ষাগত যোগ্যতা: যে-কোনও শাখায় উচ্চমাধ্যমিক। কোর্সের মেয়াদ: ১ বছর। কোর্স ফি: ৭,০০০ টাকা।

**টেলরিং অ্যান্ড ড্রেস ডিজাইনিং: অ্যাডভান্স সার্টিফিকেট কোর্স:** শিক্ষাগত যোগ্যতা: মাধ্যমিক। কোর্সের মেয়াদ: ১ বছর। কোর্স ফি: ৯,০০০ টাকা। **অ্যাডভান্সড ডিপ্লোমা কোর্স:** শিক্ষাগত যোগ্যতা: যে-কোনও শাখায় স্নাতক। কোর্সের মেয়াদ: ২ বছর। কোর্স ফি: ২১,০০০ টাকা।

আবেদন করতে হবে নির্দিষ্ট বয়ানে। আবেদনপত্র ডাউনলোড করে নেবেন এই ওয়েবসাইট থেকে: www.wbnsou.ac.in পূরণ করা আবেদনপত্র স্ক্যান করে পাঠাতে হবে সংশ্লিষ্ট স্টাডি সেন্টার প্রদত্ত নির্দিষ্ট ই-মেল ঠিকানায়। কোর্স ফি ছাড়াও রেজিস্ট্রেশন ফি ও অ্যানুয়াল ডেভেলপমেন্ট ফি বাবদ দিতে হবে ৩০০ টাকা। আবেদনের শেষ তারিখ ৩১ অগস্ট।

আবেদনের পদ্ধতি, কোর্স অনুসারে স্টাডি সেন্টারগুলির ঠিকানা-সহ তালিকা এবং অন্যান্য তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট। হেল্প ডেস্ক নম্বর: (০৩৩) ৪০৫৮-৫১২৭।

## কারিগরি ও বৃত্তিমূলক শিক্ষার ডিপ্লোমা কোর্স

মডার্ন অফিস প্র্যাক্টিস অ্যান্ড ম্যানেজমেন্ট, ফার্মাসি, থ্রি ডি অ্যানিমেশন অ্যান্ড গ্রাফিক্স-সহ বিভিন্ন বিষয়ের ডিপ্লোমা ও পোস্ট ডিপ্লোমা কোর্সে ভর্তি নিচ্ছে রাজ্যের বিভিন্ন প্রতিষ্ঠান। কোর্সগুলি ওয়েস্ট বেঙ্গল স্টেট কাউন্সিল অব টেকনিক্যাল অ্যান্ড ভোকেশনাল এডুকেশন অ্যান্ড স্কিল ডেভেলপমেন্ট কর্তৃক স্বীকৃত।

কোর্সের বিবরণ: **ডিপ্লোমা: মডার্ন অফিস প্র্যাক্টিস অ্যান্ড ম্যানেজমেন্ট:** শিক্ষাগত যোগ্যতা: উচ্চমাধ্যমিক। কোর্সের মেয়াদ ৩ বছর। শুধু মহিলারাই পড়তে পারেন এই কোর্স।

**থ্রি ডি অ্যানিমেশন অ্যান্ড গ্রাফিক্স:** শিক্ষাগত যোগ্যতা: উচ্চমাধ্যমিক। কোর্সের মেয়াদ ২ বছর। শুধু মহিলারাই পড়তে পারেন এই কোর্স।

উপরোক্ত দু'টি কোর্সের ক্ষেত্রে প্রার্থীর জন্মতারিখ হতে হবে ১-৭-২০০৪-এর আগে।

**ফার্মাসি:** শিক্ষাগত যোগ্যতা: বিজ্ঞান শাখায় উচ্চমাধ্যমিক। উচ্চমাধ্যমিকে ফিজিক্স, কেমিস্ট্রি এবং বায়োলজি বা ম্যাথমেটিক্স পড়ে থাকতে হবে। কোর্সের মেয়াদ ২ বছর। ৩১-১২-২০২১ তারিখে অন্তত ১৭ বছরের হতে হবে।

**হোটেল ম্যানেজমেন্ট অ্যান্ড ক্যাটারিং টেকনোলজি:** শিক্ষাগত যোগ্যতা: মাধ্যমিক পাশ। কোর্সের মেয়াদ ৩ বছর। প্রার্থীর জন্মতারিখ হতে হবে ১-৭-২০০৬-এর আগে।

**পোস্ট ডিপ্লোমা: পেট্রো কেমিক্যাল ইঞ্জিনিয়ারিং:** শিক্ষাগত যোগ্যতা: মোট অন্তত ৫০ শতাংশ (তফসিলিদের ক্ষেত্রে ৪৫ শতাংশ) নম্বর-সহ কেমিক্যাল ইঞ্জিনিয়ারিংয়ে ডিপ্লোমা অথবা কেমিস্ট্রিতে বি এসসি (অনার্স)। কোর্সের মেয়াদ দেড় বছর।

**মেডিক্যাল ইলেকট্রনিক্স:** শিক্ষাগত যোগ্যতা: মোট অন্তত ৫০ শতাংশ (তফসিলিদের ক্ষেত্রে ৪৫ শতাংশ) নম্বর-সহ ইলেকট্রনিক্স অ্যান্ড টেলিকমিউনিকেশন বা ইলেক্ট্রিক্যাল বা ইলেকট্রনিক্স অ্যান্ড ইনস্ট্রুমেন্টেশন বা কম্পিউটার সায়েন্স অ্যান্ড টেকনোলজি বা কম্পিউটার সফটওয়্যার টেকনোলজি বা মেডিক্যাল ল্যাবরেটরি টেকনোলজিতে ডিপ্লোমা। অথবা বি এসসি। স্নাতকস্তরে ফিজিক্স, কেমিস্ট্রি, ম্যাথমেটিক্স, কম্পিউটার সায়েন্স, ইলেকট্রনিক্স, ফিজিওলজি, জুলজি এবং স্ট্যাটিস্টিক্সের মধ্যে যে-কোনও দু'টি বিষয় পড়ে থাকতে হবে। কোর্সের মেয়াদ দেড় বছর।

উপরোক্ত দু'টি কোর্সের ক্ষেত্রে প্রার্থীর জন্মতারিখ হতে হবে ১-৭-২০০৩-এর আগে।

অনলাইন আবেদন করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.webscte.co.in অনলাইন আবেদনের শেষ তারিখ ৩১ অগস্ট। ফি বাবদ নগদ ৫০০ টাকা (কন্যাশ্রী ভাতাপ্রাপ্তদের ক্ষেত্রে ২৫০ টাকা)। আবেদনের পদ্ধতি ও প্রতিষ্ঠানের নাম-ঠিকানা-সহ খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

## এলাহাবাদ হাইকোর্টে ট্রেনি ল ক্লার্ক

৯৪ জন ট্রেনি ল ক্লার্ক নেবে এলাহাবাদ হাইকোর্ট। নিয়োগ করা হবে ১ বছরের জন্য। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর 01/Law Clerk (Trainee)/21.

**শিক্ষাগত যোগ্যতা:** ৫৫ শতাংশ নম্বর-সহ তিন বা পাঁচ বছরের আইনের ডিগ্রি। এর পাশাপাশি ডেটা এন্ট্রি, ওয়ার্ড প্রসেসিং-সহ কম্পিউটার অপারেশনস বিষয়ে জ্ঞান থাকতে হবে। ২০২০-২১ শিক্ষাবর্ষের ছাত্রছাত্রীরাও আবেদন করতে পারেন। বয়স: ১-৭-২০২১ তারিখে ২১ থেকে ২৬ বছরের মধ্যে হতে হবে। বেতন: প্রতি মাসে ১৫,০০০ টাকা। ইতিমধ্যে অ্যাডভোকেট হিসেবে বা কোনও পেশায় কাজ শুরু করে থাকলে আবেদন করবেন না। প্রাথমিক ভাবে শিক্ষাগত যোগ্যতার ভিত্তিতে বাছাই করা প্রার্থীদের নির্বাচিত করা হবে ইন্টারভিউয়ের মাধ্যমে। ইন্টারভিউ হবে সেপ্টেম্বর মাসে, এলাহাবাদে।

দরখাস্ত করতে হবে নির্দিষ্ট বয়ানে। দরখাস্তের বয়ান ডাউনলোড করে নেবেন এই ওয়েবসাইট থেকে: www.allahabadhighcourt.in ফি বাবদ ব্যাঙ্ক ড্রাফটের মাধ্যমে দিতে হবে ৩০০ টাকা। ড্রাফটটি 'Registrar General, High Court of Judicature at Allahabad'-এর অনুকূলে এলাহাবাদে প্রদেয় হতে হবে।

**পূরণ করা দরখাস্তের সঙ্গে দেবেন:** ✓ ব্যাঙ্ক ড্রাফট। ✓১-১-২০২১ তারিখের পরে তোলা প্রার্থীর এক কপি রঙিন পাসপোর্ট মাপের ফটো। ফটোটি দরখাস্তের নির্দিষ্ট স্থানে সেঁটে ফটোর উপর সই করবেন এবং গেজেটেড অফিসারকে দিয়ে প্রত্যয়িত করিয়ে নেবেন। ✓বয়স এবং শিক্ষাগত যোগ্যতার যাবতীয় নথিপত্রের প্রত্যয়িত নকল। ✓কম্পিউটার-সংক্রান্ত শংসাপত্রের প্রত্যয়িত নকল। ✓প্রার্থীর নাম-ঠিকানা লেখা এবং প্রতিটিতে ৪০ টাকা মূল্যের ডাকটিকিট সাঁটানো দু'টি খাম (৫×১০ ইঞ্চি মাপের)।

প্রয়োজনীয় নথিপত্র-সহ দরখাস্ত-ভরা খামের উপর লিখবেন "APPLICATION FOR THE POST OF LAW CLERK (TRAINEE)". দরখাস্ত স্পিড পোস্ট বা রেজিস্টার্ড পোস্ট (এ.ডি.) বা ক্যুরিয়ারের মাধ্যমে ২৮ অগস্টের মধ্যে পৌঁছতে হবে এই ঠিকানায়: Registrar General, High Court of Judicature at Allahabad. খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

## 'ক্যাট' পরীক্ষা ২৮ নভেম্বর

ম্যানেজমেন্টের স্নাতকোত্তর কোর্স ও ফেলো প্রোগ্রামে ভর্তির যোগ্যতামান নির্ধারণের পরীক্ষা 'ক্যাট' (কমন অ্যাডমিশন টেস্ট-২০২১) আয়োজিত হবে ২৮ নভেম্বর। পরীক্ষা হবে কম্পিউটারভিত্তিক। অনলাইন রেজিস্ট্রেশন করা যাবে ১৫ সেপ্টেম্বর পর্যন্ত। উল্লেখ্য, কলকাতা-সহ দেশের ২০টি আই আই এম (ইন্ডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেন্ট)-এ ভর্তির জন্য 'ক্যাট' স্কোরের প্রয়োজন হয়।

**শিক্ষাগত যোগ্যতা:** মোট অন্তত ৫০ শতাংশ (তফসিলি জাতি ও উপজাতি এবং দৈহিক প্রতিবন্ধীদের ক্ষেত্রে ৪৫ শতাংশ) নম্বর-সহ যে-কোনও শাখার গ্র্যাজুয়েট। যাঁরা ব্যাচেলর্স ডিগ্রির ফাইনাল পরীক্ষা দিয়েছেন বা দিতে চলেছেন তাঁরাও শর্তসাপেক্ষে আবেদনের যোগ্য।

পরীক্ষায় প্রশ্ন হবে এইসব বিষয়ে ভার্বাল এবিলিটি অ্যান্ড রিডিং কম্প্রিহেনশন, ডেটা ইন্টারপ্রিটেশন অ্যান্ড লজিক্যাল রিজনিং, কোয়ান্টিটেটিভ এবিলিটি। মোট সময়সীমা ২ ঘণ্টা। পরীক্ষা আয়োজিত হবে দেশজুড়ে ১৫৮টি শহরে। রাজ্যের পরীক্ষাকেন্দ্রগুলি হল আসানসোল, বাঁকুড়া, বর্ধমান, দুর্গাপুর, হুগলি, কল্যাণী, কলকাতা ও শিলিগুড়ি। সংশ্লিষ্ট প্রতিষ্ঠানের ওয়েবসাইট থেকে অ্যাডমিট কার্ড ডাউনলোড করা যাবে ২৭ অক্টোবর থেকে। পরীক্ষার ফল ঘোষিত হবে জানুয়ারির দ্বিতীয় সপ্তাহ নাগাদ।

ফি বাবদ দিতে হবে ২,২০০ টাকা (তফসিলি ও দৈহিক প্রতিবন্ধীদের ক্ষেত্রে ১,১০০ টাকা)।

আবেদনের পদ্ধতি ও অন্যান্য খুঁটিনাটি তথ্যের জন্য দেখবেন এই ওয়েবসাইট: www.iimcat.ac.in

## বি এস এফে ২৬৯ খেলোয়াড়

*প্রথম পাতার পর*

ইন্টারন্যাশনাল অলিম্পিক অ্যাসোসিয়েশন কর্তৃক স্বীকৃত কোনও আন্তর্জাতিক স্তরের প্রতিযোগিতায় ভারতের প্রতিনিধিত্ব করে থাকতে হবে বা পদক জিতে থাকতে হবে। অথবা ইন্ডিয়ান অলিম্পিক অ্যাসোসিয়েশন বা সংশ্লিষ্ট ক্রীড়া-বোর্ড কর্তৃক স্বীকৃত ন্যাশনাল গেমস বা চ্যাম্পিয়নশিপে পদক জিততে হবে। অথবা জুনিয়র ন্যাশনাল লেভেল চ্যাম্পিয়নশিপ বা ন্যাশনাল স্কুল গেমস বা অল ইন্ডিয়া ইন্টারইউনিভার্সিটি টুর্নামেন্টে পদক পেয়ে থাকতে হবে। দলগত: ন্যাশনাল গেমস বা ন্যাশনাল চ্যাম্পিয়নশিপ (জুনিয়র ও সিনিয়র) বা অল ইন্ডিয়া ইন্টারইউনিভার্সিটি টুর্নামেন্ট বা ইন্ডিয়ান অলিম্পিক অ্যাসোসিয়েশন কর্তৃক আয়োজিত প্রতিযোগিতায় পদক পেয়ে থাকতে হবে।

উভয় ক্ষেত্রেই ১-৯-২০১৯ থেকে ২২-৯-২০২১ তারিখের মধ্যে অনুষ্ঠিত ক্রীড়া প্রতিযোগিতায় অংশ নিয়ে থাকলে তবে বিবেচিত হবেন।

**দৈহিক মাপজোক:** উচ্চতা: পুরুষদের ক্ষেত্রে ১৭০ সেমি, মহিলাদের ক্ষেত্রে ১৫৭ সেমি। পুরুষদের ক্ষেত্রে বুকের ছাতি: না-ফুলিয়ে ও ফুলিয়ে যথাক্রমে ৮০ ও ৮৫ সেমি। সব ক্ষেত্রেই বয়স ও উচ্চতার সঙ্গে মানানসই ওজন হতে হবে। দৃষ্টিশক্তি: দূরের ক্ষেত্রে চশমা ছাড়া ভালো চোখে ৬/৬ এবং খারাপ চোখে ৬/৯, কাছের ক্ষেত্রে ভালো চোখে এন৬ এবং খারাপ চোখে এন৯। রং চেনার ক্ষমতা সি পি-৩ মানের হতে হবে। প্রার্থীকে শারীরিক ভাবে সুস্থ হতে হবে। ভাঙা হাঁটু, চ্যাটালো পায়ের পাতা, শিরাস্ফীতি, তির্যক দৃষ্টি, বর্ণান্ধতা থাকলে চলবে না।

সংরক্ষিত ক্যাটেগরির প্রার্থীরা নিয়মানুসারে উচ্চতা ও বুকের ছাতির মাপে ছাড় পাবেন।

**বয়স:** ১-৮-২০২১ তারিখে ১৮ থেকে ২৩ বছরের মধ্যে হতে হবে। সংরক্ষিত ক্যাটেগরির প্রার্থীরা নিয়মানুসারে বয়সের ছাড় পাবেন।

**বেতনক্রম:** ২১,৭০০-৬৯,১০০ টাকা।

প্রার্থী বাছাই করা হবে নথিপত্র যাচাই, দৈহিক মাপজোক যাচাই, দৈহিক সক্ষমতার পরীক্ষা, খেলাধুলার পরীক্ষা এবং মেডিক্যাল এক্সামিনেশনের মাধ্যমে।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: https://rectt.bsf.gov.in. দরখাস্তের শেষ তারিখ ২২ সেপ্টেম্বর। দরখাস্তের সময় খেলাধুলার যোগ্যতার যাবতীয় প্রমাণপত্র স্ক্যান করে আপলোড করতে হবে। দরখাস্ত পূরণ করবেন যথাযথ ভাবে।

খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

স্বর্ণাক্ষর প্রকাশনী প্রাইভেট লিমিটেড-এর পক্ষে অমরেন্দ্র চক্রবর্তী কর্তৃক ২৯/১এ, ওল্ড বালিগঞ্জ সেকেন্ড লেন, কলকাতা-১৯ থেকে প্রকাশিত ও এবিপি প্রাঃ লিঃ, মৌজা: বড়বেড়িয়া, পোঃ জগন্নাথপুর, থানা: বারাসাত, জেলা: ২৪ পরগনা (উঃ) থেকে মুদ্রিত। **প্রধান সম্পাদক:** অমরেন্দ্র চক্রবর্তী **সম্পাদক:** মহাশ্বেতা সমাজদার ফোন: ২২৮৩-২৩২০, ২২৯০-০০০৮ ফ্যাক্স: ২২৮৭-৬৪৪৮
E-mail: swarnakshar.prakasani@gmail.com Website: www.swarnakshar.in